শ্রীমোহিনীমোহন চক্রবর্ত্তী

শ্রীশ্রীহরিঃ—শরণং।

# শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ।

শ্রীমৎ কৃষ্ণদাস বাবাজী কর্ত্তৃক

পয়ারাদি ছন্দে বিরচিত।

বিবিধ পাঠান্তর ও অনুবাদাদি সহ

ভূতপূর্ব্ব "অনুসন্ধান"-পত্রের সম্পাদক

শ্রীদুর্গাদাস লাহিড়ী সম্পাদিত।

কলিকাতা,

[illegible]চরণ দত্তের ষ্ট্রীট, বঙ্গবাসী-ইলেক্‌ট্রোমেসিন প্রেস হইতে

শ্রীনটবর চক্রবর্ত্তী কর্ত্তৃক

মুদ্রিত ও প্রকাশিত।

সন ১৩১২ সাল।

# ভূমিকা।

সাধুসঙ্গ
ও
সৎপ্রসঙ্গ।

সাধুসঙ্গ সৎপ্রসঙ্গ সংসার-সাগর উত্তরণের তরণী বলিয়া কথিত হয়। মুমুক্ষু মানবগণের প্রতি শাস্ত্র পুনঃ পুনঃ তদ্বিষয়ে উপদেশ প্রদান করিয়াছেন। "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ"—সেই সাধুসঙ্গ সৎপ্রসঙ্গের একবিধ কেন্দ্রস্থান বলিলেও অত্যুক্তি হয় না। অধুনা এ সংসারে সাধুসঙ্গ-লাভ সুদুর্লভ; সৎপ্রসঙ্গেও ক্বচিৎ কর্ণকুহর প্রতিধ্বনিত হয়। কিন্তু "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থে" শত শত সাধুসঙ্গ এবং সহস্র সহস্র সৎ-প্রসঙ্গ বিদ্যমান। তাই মনে হয়, সংসার-মোহপঙ্কনিমজ্জিত মানব, "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থের" সঙ্গলাভ করিলে, সাধুসঙ্গ ও সৎপ্রসঙ্গের সুফল প্রাপ্ত হইতে পারে।

আদর্শ
চরিত্র-চিত্র।

শ্রীভগবান্ পুনঃপুনঃ কহিয়াছেন,—"মদ্ভক্তপূজাভ্যধিকা"; অর্থাৎ, "আমার ভক্ত, আমার অপেক্ষাও অধিক পূজনীয়।" একটী দুইটী নহে, দশটী পঁচিশটি নহে,—সেইরূপ শত শত ভক্তের একত্র সম্মিলনে—সুচারু সুন্দর মাল্য-গ্রন্থনে—এই "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ" গ্রথিত হইয়াছে। ইহার কি আর তুলনা আছে? এ মাল্য—যোগিজন-গলভূষণ; এ মাল্য—বৈষ্ণবজন-হৃদয়মণি; এ মাল্য—সংসারী সকলেরই কণ্ঠের হার-রূপে বিরাজমান রহিবার তুল্যাংশে উপযুক্ত। এ মাল্যের কুসুম-সম্ভার অন্তরের শোভা-বর্দ্ধনকারী; এ চিত্রের বহু চরিত্র, পরতে পরতে অনুকরণীয়। এ চিত্রের বিল্বমঙ্গল-চরিত্র দেখিলে, ইন্দ্রিয়-দমন শিক্ষা হয়; বিল্বমঙ্গলের ন্যায়, পরনারীর প্রতি কুটিল-কটাক্ষ-পরায়ণ নেত্র উৎপাটন করিতে প্রবৃত্তি আসে। এ চিত্রের রূপ-সনাতন এবং রাঁকা-পতি বাঁকা-স্ত্রী প্রভৃতি চরিত্র পর্য্যালোচনা করিলে, অর্থসম্পদ ধনাস্পদ তৃণের ন্যায় তুচ্ছ বলিয়া প্রতীত হয়। এ চিত্রের প্রকাশানন্দ সরস্বতী প্রভৃতি তার্কিক নাস্তিকের চরিত্র-পরিবর্ত্তন দর্শন করিলে, প্রাণে আস্তিকের ভাব আপনিই জাগিয়া উঠে। এ চিত্রের শিশু-চরিত্র নামদেবের ন্যায় ভক্তি-গদগদচিত্তে নৈবেদ্য দুগ্ধ-সমর্পণ করিতে পারিলে, মনে হয়, সত্য সত্যই শ্রীভগবান আবির্ভূত হইয়া তাহা পান করেন। এইরূপ ভক্ত-চরিত্রের স্বর্গীয় চিত্রে "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ" পরিপূরিত; এই ক্ষুদ্র প্রসঙ্গে সে চিত্রের সে পরিচয় আর কত দিব?

বর্ণাশ্রম-বিরোধিতা।

চন্দ্রে যখন কলঙ্ক আছে, সুধা-সমুদ্র-মন্থনে যখন হলাহলের উদ্ভব হইয়াছিল; তখন, এই "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ", তীক্ষ্ণ সমালোচকের দৃষ্টিতে একেবারেই যে দোষ-পরিশূন্য হইবে—কদাচ সে আশা করিতে পারি না। আমাদের তাই মনে হয়, এই গ্রন্থের স্থানে স্থানে বর্ণাশ্রম-ধর্ম্মের বিরোধিতা-মূলক যে সকল প্রসঙ্গ দৃষ্ট হয়, হিন্দুর চক্ষে—বর্ণাশ্রম-অনুসারী সমাজের চক্ষে, তাহাই যেন চন্দ্রে কলঙ্ক, সুধায় হলাহল। হিন্দু-শাস্ত্রে অধিকারী-ভেদে বিবিধ কর্ত্তব্যানুষ্ঠান নির্দ্ধারিত আছে। সংসারীর একবিধ, সন্ন্যাসীর অন্যবিধ; আবার সংসারীর মধ্যেও শাক্তের একবিধ, বৈষ্ণবের অন্যবিধ:—কর্ত্তব্যানুষ্ঠানের এইরূপ নানাবিধ পদ্ধতি-প্রক্রিয়া। স্রোতস্বতী, কত পথে, কত দিগ্‌দেশ অতিক্রম করিয়া, অনন্ত-প্রবাহে সাগর-সঙ্গমে ধাবিত হইয়াছে; সৃষ্টি-স্রোত, অনন্ত-স্রোতে মিশিতে চলিয়াছে; যে যে পথেই চলুক, সকলেরই আকাঙ্ক্ষা—অনন্ত-সম্মিলন। পথ ভিন্ন, কিন্তু উদ্দেশ্য এক। সদ্‌গুরু পথ দেখাইয়া দেন; শক্তি-সামর্থ্য ও কর্ম্মানুসারে পথ নির্দ্দিষ্ট হয়। পথান্তরের গ্লানি বা বিরোধিতা কুত্রাপি শ্রেষ্ঠ আদর্শ বলিয়া গৃহীত হইতে পারে না। আর সেই জন্যই বলিতেছি, স্থানে স্থানে বর্ণাশ্রম-ধর্ম্মের বিরোধিতা—এই প্রস্ফুট গ্রন্থচন্দ্রের অক্ষয় কলঙ্ক-লেখা।

গ্রন্থ-রচয়িতার পরিচয়-প্রসঙ্গে।

এই "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থের" রচয়িতার পরিচয়, বহুদিন হইতে সংশয়-কুজ্‌ঝটিকায় সমাচ্ছন্ন. পণ্ডিত-প্রবর শ্রীযুক্ত বলাইচাঁদ গোস্বামী মহাশয়ের সম্পাদিত গ্রন্থ-প্রকাশে সে কুজ্‌ঝটিকা আরও ঘনীভূত হইয়াছে। তাঁহার মতে—"গ্রন্থকর্ত্তার নাম শ্রীলালদাস। বটতলার প্রকাশকগণ পাঠ পরিবর্ত্তনপূর্ব্বক উক্ত নামের পরিবর্ত্তে 'কৃষ্ণদাস' এই কল্পিত নামান্তর প্রচার দ্বারা গ্রন্থকর্ত্তার নামলোপে উদ্যত হইয়া, কি জন্য যে আপনাদিগের সাহিত্য-বিষয়িণী বিবেকহীনতা বিজ্ঞাপিত করিয়াছেন, সে রহস্য উদ্ঘাটন নিতান্ত সহজসাধ্য নহে।" অথচ, এতদ্বিষয়ে গোস্বামী মহাশয়ের প্রমাণ!—তিনি "একই ব্যক্তির" নিকট হইতে সংগৃহীত দুইখানি হস্তলিখিত পুঁথির মধ্যে ভণিতা-স্থলে সর্ব্বত্রই 'লালদাস' নাম দেখিতে পাইয়াছেন! গোস্বামী মহাশয়ের এই প্রমাণের প্রতিধ্বনি-স্বরূপ 'বঙ্গবাসী'-কার্য্যালয় হইতে প্রকাশিত "বঙ্গভাষার-লেখক" গ্রন্থে শ্রীযুক্ত হরিমোহন মুখোপাধ্যায় মহাশয়ও 'কৃষ্ণদাস' স্থলে 'লালদাস' নাম প্রকাশ করিয়াছেন। বলা বাহুল্য, আমরা কিন্তু এই মাত্র প্রমাণে গ্রন্থরচয়িতার

নাম 'কৃষ্ণদাস' স্থলে 'লালদাস' রূপে পরিবর্ত্তন করিতে পারিলাম না। বিশেষত গোস্বামী মহাশয় যখন "নিরতিশয় দুঃখের সহিত" স্বীকার করিয়াছেন যে, "এই মহাত্মা লালদাসের জন্মস্থান, পিতা-মাতা, শৈশব, বিদ্যাভ্যাস-প্রণালী প্রভৃতি বাহ্য পরিচয় আমরা কিছু সংগ্রহ করিয়া উঠিতে পারি নাই"; তখন আমরা, গ্রন্থকারের বহুদিন-প্রচলিত 'কৃষ্ণদাস' নাম পরিবর্ত্তন করিয়া লইতে সাহসী হই কি প্রকারে? সাহিত্য-সংসারে-প্রবেশ-কালাবধি গ্রন্থরচয়িতার যে নাম আমরা জানিয়া আসিতেছি, রচয়িতা-সম্বন্ধে যে সংস্কার আমাদের হৃদয়ে বদ্ধমূল আছে, এক কথায়, সে সংস্কার বর্জ্জন করা যায় কি? অধিকন্তু, বৈষ্ণব-সাহিত্যের সূক্ষ্মানুসন্ধিৎসু শ্রীযুক্ত জগদ্বন্ধু ভদ্র মহাশয়ও তাঁহার সঙ্কলিত "শ্রীগৌরপদ-তরঙ্গিণী" গ্রন্থে স্পষ্টতঃই লিখিয়াছেন,—"বাঙ্গলা ভক্তমাল কৃষ্ণদাস বাবাজী কৃত।" জগদ্বন্ধু বাবুর পূর্ব্বেও আব আর যাঁহারা এই প্রসঙ্গের আলোচনা করিয়াছেন, তাঁহারাও কখনও গ্রন্থকারের 'কৃষ্ণদাস' স্থলে 'লালদাস' নামকরণ করিয়াছেন বলিয়া স্মরণ হয় না।

বৈষ্ণব-সাহিত্যে বহু কৃষ্ণদাস।

যদি 'কৃষ্ণদাসই' এই "ভক্তমাল গ্রন্থের" রচয়িতা হন, তবে তিনি কোন কৃষ্ণদাস? বৈষ্ণব-জগতে বহু কৃষ্ণদাসের পরিচয় পাওয়া যায়। "চৈতন্যচরিতামৃত", "গোবিন্দলীলামৃত" প্রভৃতি বিবিধ বৈষ্ণব-গ্রন্থ-প্রণেতা কৃষ্ণদাসের ( কবিরাজ ) নাম—সাহিত্যসেবিমাত্রেই অবগত আছেন। ১৪১৮ শকে ( ৯০৩ সালে ) তিনি জন্মগ্রহণ করেন, এবং ১৫০৪ শকে ( ৯৮৯ সালে ) তাঁহার দেহান্তর হয়। ২৪-পরগণা নৈহাটীর নিকট ঝামটপুর গ্রামে তাঁহার বাস ছিল; শ্রীমৎ নিত্যানন্দ প্রভুর নিকট তিনি দীক্ষা-গ্রহণ করেন। দ্বিতীয় কৃষ্ণদাস—'দীন কৃষ্ণদাস' ভণিতায় তাঁহার জ্যেষ্ঠ সহোদর 'গৌরীদাস পণ্ডিতের" মহিমাসূচক বহু পদাবলী রচনা করিয়া ছিলেন। অম্বিকা-নগরের কংশারী মিশ্রের ষষ্ঠ পুত্র বলিয়া ইনি পরিচিত। তৃতীয় কৃষ্ণদাস—১৫০৪ শকে শ্রীনিবাস আচার্য্য ও নরোত্তম ঠাকুরের সঙ্গে গৌড়দেশে আগমন করেন। ইহাঁর জন্মস্থান উৎকল-দেশে; ইহাঁর প্রকৃত নাম ছিল—শ্যামদাস বা শ্যামানন্দ। এই তিন জন ব্যতীত, আরও অন্ততঃ বিংশতি জন কৃষ্ণদাসের পরিচয় বৈষ্ণব-সাহিত্যে প্রাপ্ত হওয়া যায়। তবে একথা অবশ্য স্বীকার করিতে হয়, এই 'ভক্তমাল'-রচয়িতা কৃষ্ণদাস যে কোন্ কৃষ্ণদাস, তাহার বিশেষ পরিচয় কোনও গ্রন্থে দৃষ্ট হয় না। এস্থলে প্রশ্ন উঠিতে পারে—এরূপ হওয়ার কারণ

কি ? আমাদের মনে হয়, ভক্তমাল-রচয়িতা কৃষ্ণদাস, পূর্ব্ববর্ত্তীগণের তুলনায় কিছু আধুনিক কালের লোক। ভক্তমাল-গ্রন্থের রচনা এবং গ্রন্থোক্ত চরিত্রাদির বিষয় পর্য্যালোচনা করিলে, ঐ গ্রন্থের রচনা-কাল দুই শত বা দেড় শত বৎসরের মধ্যে নির্দ্দেশ করা যায়। তাহার পরবর্ত্তী-কালে বৈষ্ণব-সাহিত্যের উদ্ভব অতি অল্পই হইয়াছে। সুতরাং নূতন নূতন গ্রন্থারম্ভ-সূচনায় পূর্ব্ববর্ত্তী গ্রন্থকারগণের বন্দনা-ছলে পরিচয় প্রদান-পদ্ধতিও এই সময় লোপ পাইয়া আসে। ভক্তমাল-রচয়িতা কৃষ্ণদাসের প্রকৃত পরিচয়-প্রাপ্তি-বিষয়ে আমাদিগকে যে হতাশ হইতে হইতেছে, তাহারও এই এক কারণ বলিয়া অনুমিত হয়। তবে মোটামুটি যতটুকু জানা যায়, তাহাতে এই সিদ্ধান্তে উপনীত হওয়া যায় যে, শ্রীমৎ নাভাজী, প্রথমে হিন্দী ভাষায় ভক্তমাল গ্রন্থ রচনা করেন, এবং শ্রীমৎ প্রিয়াদাস তাহার টীকা প্রণয়ন করেন। কৃষ্ণদাস বাবাজী সেই মূল হিন্দী এবং টীকা হিন্দী অবলম্বনে, তাঁহাদের রচনার আভাস মাত্র গ্রহণে, এই বাঙ্গালা 'ভক্তমাল গ্রন্থ' লিখিয়াছেন। যদিও নাভাজী এবং প্রিয়দাসের অনুসরণে এই গ্রন্থ প্রণীত হইয়াছে, তথাপি ইহাতে কৃষ্ণদাসের কৃতিত্ব পূর্ণ-প্রতিভাত। বৈষ্ণব-সাহিত্যে তিনি যে সুপণ্ডিত ছিলেন, শাস্ত্রোক্ত প্রমাণ-প্রয়োগ-প্রদর্শনে তাহার বিশেষ পরিচয় প্রদান করিয়া গিয়াছেন।

ভ্রম-ত্রুটি অনিবার্য্য

এতাদৃশ প্রাচীন গ্রন্থের উদ্ধার-সাধনে ভ্রম-ত্রুটি অনিবার্য্য। বটতলার প্রকাশকগণ যে ভ্রমের হস্ত হইতে পরিত্রাণ পান নাই, পূর্ব্বোক্ত গোস্বামী মহাশয় বহু পরিশ্রম স্বীকারেও তাহার সংস্কার-সাধন করিতে পারেন নাই। তাঁহার পরবর্ত্তী আমরাও সে ভ্রমের হস্ত হইতে অব্যাহতি পাই নাই। দৃষ্টান্ত-স্থলে একটী মাত্র উল্লেখ করিতেছি ;—

যথা, একটী শ্লোক ; বটতলার গ্রন্থের পাঠ ;—

"শৈবশাক্তোগণপতানৌরস্য দেবপূজকং।
গোবিন্দং শরণ. পশ্চাদ্ভবেদযদি স বৈষ্ণব ॥
শাক্তাস্ত বৈষ্ণবো ভু শ দুর্গেত ত্রাণয়ে হরে॥"

গোস্বামী মহাশয়ের উদ্ধার ;—

"শৈবশাক্তগাণপত্যসৌরস্য দেবপূজকং।
গোবিন্দশরণং পশ্চাদ্ভবেদ্‌যদি স বৈষ্ণব ॥
শাক্তাস্ত বৈষ্ণবো ভূত্বা দুর্গেত ত্রায়ণে হরে।"

এই সংস্করণের উদ্ধার ;—

"শৈবশাক্তোগাণপত্যসৌরশ্চ দেবপূজকঃ।
গোবিন্দশরণং পশ্চাদ্ভবেদ্ যদি স বৈষ্ণব। ১ ॥
শাক্তাস্ত বৈষ্ণবো ভূত্বা দুর্গতি ত্রায়ণে হবো ২"

উপরি-উদ্ধৃত ত্রিবিধ পাঠেরই অর্থ-পরিগ্রহ দুঃসাধ্য, পরন্তু উহা ভ্রমসঙ্কুল বলিয়া মনে হয়। বরং ঐ তিন ছত্র শ্লোক নিম্নরূপে পরিবর্ত্তিত হইলে, কষ্ট-কল্পনায় উহার অর্থসঙ্গতি হইতে পারে *। যথা,—

"শৈবঃ শাক্তো গাণপত্যঃ সৌরশ্চ দেবপূজকঃ।
গোবিন্দশরণঃ পশ্চাদ্ভবেদ্যদি স বৈষ্ণবঃ॥
শাক্তস্ত বৈষ্ণবো ভূত্বা দুর্গতেস্ত্রায়তে হবেঃ।"

দুই এক স্থলে এতাদৃশ পাঠ-বিকৃতির বিষয় অবগত হইয়াও, তাহা যে এই গ্রন্থমধ্যে সন্নিবিষ্ট রাখিয়াছি, তাহার কারণ,—কোনও অংশ বাদ পড়িয়া পাছে মূল গ্রন্থের অঙ্গহানি হয়; সেই আশঙ্কায় সাধ্যসত্ত্বে মূল গ্রন্থের কোনও রূপান্তর-সাধন করি নাই।

জীবন-চরিত রচনার সূত্র-পাত।

"শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ"—বঙ্গভাষায় জীবনচরিত-গ্রন্থের আদি-স্থানীয়। পূর্ব্বে এদেশে জীবন-চরিত প্রণয়নের প্রথা প্রচলিত ছিল না। বৈষ্ণব-সাহিত্যের যুগে ধীরে ধীরে সেই প্রথার অঙ্কুরোৎপত্তি হয়। "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ"—সেই অঙ্কুরোদ্গাত মহীরুহ। ইহাকে বঙ্গভাষার আদি জীবন-চরিত-গ্রন্থ বলিলেও অত্যুক্তি হয় না। এতদনুসরণেই বঙ্গভাষায় জীবন-চরিত রচনার সূত্রপাত হয়।

নিবেদন।

এই "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ" সম্পাদনে যাঁহাদের নিকট অণুমাত্র সাহায্য পাইয়াছি, তাঁহারা আমার ধন্যবাদের পাত্র। পণ্ডিত শ্রীযুক্ত বলাই-চাঁদ গোস্বামী মহাশয়ের সম্পাদিত গ্রন্থ, আমার বহু পরিশ্রম লাঘব করিয়াছে। বটতলার গ্রন্থ হইতে এবং একখানি পুঁথি হইতে আমি বহু

* "বঙ্গবাসী"-কার্য্যালয়ের পণ্ডিত শ্রীযুক্ত তারাকান্ত কাব্যতীর্থ মহাশয়ও এই পাঠ নির্দ্দেশ করেন।

সহায়তা প্রাপ্ত হইয়াছি। আমার স্নেহাস্পদ শ্রীমান্ প্রমথনাথ সান্যালও আমার যথেষ্ট সহায়তা করিয়াছেন। পারিপার্শ্বিক এবংবিধ সহায়তা-প্রাপ্তি-সত্ত্বেও এই গ্রন্থে যে সকল ভ্রম-প্রমাদ রহিয়া গেল, সে কেবল আমার অজ্ঞতার এবং অক্ষমতার পরিচায়ক। ইতি।

'বঙ্গবাসী'-কার্য্যালয়
১০ই ফাল্গুন, ১৩১২ সাল,

শ্রীদুর্গাদাস লাহিড়ী।

# সম্পাদকের নিবেদন।



"শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ" সম্পাদনে, মূল গ্রন্থাদির পুঙ্খানুপুঙ্খ আলোচনায়, অস্মদ্দেশ-প্রচলিত বাঙ্গালা 'ভক্তমাল গ্রন্থে" এক অতি গুরুতর ত্রুটি লক্ষিত হয়। সে ত্রুটি—সম্প্রদায়-বিশেষের অযথা গ্লানি-প্রচারে অন্য সম্প্রদায়ের প্রাধান্য-স্থাপন-চেষ্টা। জ্ঞানকৃত হউক বা অজ্ঞানকৃত হউক, এ ত্রুটি কোন ক্রমেই উপেক্ষণীয় নহে। "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থের" অনুক্রমণিকা মালায় দৃষ্ট হয়, শ্রীমৎ নাভাজী-কৃত মূল 'শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ' এবং শ্রীযুত প্রিয়াদাস কৃত হিন্দী-টীকার অনুসরণে বাঙ্গালা 'ভক্তমাল গ্রন্থ" রচিত হইয়াছে। কিন্তু মূল 'ভক্তমাল' গ্রন্থের সহিত বাঙ্গালা 'ভক্তমাল' গ্রন্থ যদি মিলাইয়া দেখা যায়, তাহাতে প্রতীত হয়, মূল গ্রন্থ হইতে বাঙ্গালা 'ভক্তমাল' গ্রন্থ স্থানে স্থানে বিপথ-গামী হইয়াছে। দৃষ্টান্ত-স্থলে শ্রীমন্ হরিবংশ গোস্বামীর পবিত্র চরিত্র-কথা উল্লেখ করিতেছি। প্রচলিত বাঙ্গালা 'ভক্তমাল' গ্রন্থে উক্ত গোস্বামী মহোদয়ের চরিত্র যেরূপভাবে চিত্রিত হইয়া আসিতেছে, অস্মদ্-সম্পাদিত এই "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থের" ২৪৩ পৃষ্ঠায় তাহা সন্নিবিষ্ট আছে। উহাতে শ্রীমন্ হরিবংশ গোস্বামী মহোদয়কে, শ্রীমন্ গোপাল ভট্টজীর শিষ্য বলিয়া কথিত হইয়াছে; এবং একাদশী তিথিতে তাম্বূল-ভক্ষণ-হেতু তাঁহাকে অপরাধী করা হইয়াছে। কিন্তু ইহা সম্পূর্ণ ভ্রমসঙ্কুল সিদ্ধান্ত। উক্ত গোস্বামী মহোদয় আদৌ শ্রীমন্ গোপাল ভট্টজীর শিষ্য নহেন, এবং তিনি যে একাদশীর দিন তাম্বূল ভক্ষণে অপরাধী হইয়াছিলেন, তাহার কিছুমাত্র প্রমাণ নাই। শ্রীমৎ নাভাজীর মূল দোঁহা এবং শ্রীযুত প্রিয়াদাসের টীকা,—যাহা অবলম্বনে বাঙ্গালা

"শ্রীশ্রীভক্তমাল গ্রন্থ" বিরচিত হইয়াছে বলিয়া কথিত হয়,—নিম্নে সেই মূল ও টীকা হিন্দী উদ্ধৃত হইল।

## নাভাজীর মূল।

শ্রীহরিবংশগোসাংইভজনকীরীতিসুকৃতকোইজানিহৈ ॥
শ্রীরাধাচরণপ্রধানহৃদয়অতিসুদৃঢ়উপাসী।
কুংজকেলিদংপতিতহাংকোকরতখবাসী ॥
সর্ব্বসুমহাপ্রসাদসিদ্ধতাকেঅধিকারী।
বিধিনিষেধনহিংদাসঅনন্যউতকটব্রতধারী ॥
ব্যাসসুবনপথঅনুসরৈসোইভলেপহিংচানিহৈ।
শ্রীহরিবংশগুসাংইভজন কীরীতিসুকৃতকোইজানিহৈ ॥

## প্রিয়াদাসের টীকা।

শ্রীহরিবংশীগোসাংই ॥ হিতজুকীরীতিকোইলাখনমেং একজানেসধাইপ্রধানমানৈংপাছেকৃষ্ণধ্যাইয়ে। নিকটবিকটভাবহোতনসুভাবঐসোগুণহীকীকৃপাদৃষ্টিনেকুক্যোংহুংপাইয়ে। বিধি ঔনিষেধছেদডারেপ্রাণপ্যারেহিয়েজিয়েনিজদাস নিশিদিনবহৈগাইয়ে। সুখদচরিত্ররসরসিকবিচিত্রনকেজানতপ্রসিদ্ধকহাকহিকেসুনাইয়ে ॥ আয়েধরত্যাগরাগবঢ়োপিয়াপ্রীতমসোং বিপ্রবড়ভাগহরি আজ্ঞাহইজানিয়ে। তেরীউভৈসুতাব্যাহিদেবোলেবোনামমেরোউনকোজোবংশসোপ্রশংসজগমানিয়ে। তাহীদ্বারসেবাবিস্তারনিজভক্তনিকীআগতকীগতিসোপ্রসিদ্ধপহিংচানিয়ে। মানিপ্রিয়বাতগৃহগয়োসুখলহোতবকহোকৈসেজাতযহমনমনআনিয়ে ॥ রাধিকাবল্লভলালআজ্ঞাসোরসালদইসেবাসোপ্রকাশঔবিলাসংকুঞ্জধামকো। সোইবিস্তারসুখসারদৃগরূপপিয়োহিয়োরসিকনিজিনলিয়োপক্ষবামকো। নিশিদিনগানরসমাধুরীকোপানউরঅন্তরসিহাতএককামশ্যামাশ্যামকো। গুণসোংঅনুপকহিকৈসেকৈস্বরূপকহৈংলহৈংমনমোহজৈসেঔরনহীংনামকো।

১৭৬৯ সংবতে (প্রায় ১৯৪ বৎসর পূর্ব্বে) রচিত এবং ১৭৮২ সংবতের হস্তলিখিত পুঁথি হইতে উক্ত পাঠ উদ্ধৃত হইল। বোম্বাই প্রদেশে, মধ্য-ভারতে

এবং উত্তর-পশ্চিম প্রদেশে "শ্রীশ্রীভক্তমাল গ্রন্থের" যে সকল সংস্করণ প্রকাশিত হইয়াছে, তাহার সকলগুলিতেই উক্তবিধ পাঠ দৃষ্ট হয়। বোম্বাই সহরের "শ্রীবেঙ্কটেশ্বর ( ষ্টীম ) যন্ত্রালয়" হইতে ক্ষেমরাজ শ্রীকৃষ্ণদাস কর্তৃক প্রকাশিত, "ভক্তমাল সটীক" গ্রন্থ, সিদ্ধু-আ ( গোরক্ষপুর জেলা ) আদিকে অধিপতি শ্রীপ্রতাপ সিংহজী কর্তৃক প্রকাশিত লক্ষ্ণৌ-সহরস্থ "নওলকিশোর প্রেসে" মুদ্রিত 'ভক্তকল্পদ্রুম' গ্রন্থান্তর্গত 'ভক্তমাল' গ্রন্থ, রেওয়া-( বঘেলখণ্ড জেলা )-নরেশ মহারাজ রঘুরাজ সিংহজীউ প্রকাশিত "ভক্তমালা অর্থাৎ রামরসিকাবলী" গ্রন্থ ( বোম্বাই সহরের 'শ্রীবঙ্কেটেশ্বর যন্ত্রে' গঙ্গাবিষ্ণু-শ্রীকৃষ্ণদাস কর্তৃক মুদ্রিত ), সংস্কৃত 'ভক্তমাল' গ্রন্থ ( উক্ত 'শ্রীবেঙ্কটেশ্বর যন্ত্রে' মুদ্রিত ) এবং কবি হরিশ্চন্দ্র রচিত "বৈষ্ণব-সর্ব্বস্ব" প্রভৃতি বহু গ্রন্থ আলোচনা করিয়া আমরা দেখিলাম, কোন গ্রন্থেই বাঙ্গালা 'শ্রীশ্রীভক্তমাল গ্রন্থের' ন্যায় পাঠ-বিপর্য্যয় ঘটে নাই।

বাঙ্গালা "ভক্তমাল" গ্রন্থ প্রণেতা শ্রীমৎ কৃষ্ণদাস বাবাজী গৌড়ীয় সম্প্রদায়ের বৈষ্ণব ছিলেন। ভাবুক ভক্ত বলিয়া তাঁহার পরিচয় পাওয়া যায়। তাঁহার ন্যায় মহানুভব ব্যক্তি, আপন সম্প্রদায়ের প্রাধান্য-বৃদ্ধির জন্য, শ্রীমন্ হরিবংশ গোস্বামীকে, শ্রীমৎ গোপাল ভট্টজীর শিষ্য বলিয়া প্রচার করিয়া যাইতে পারেন,—তাহা বিশ্বাসযোগ্য নহে। পরবর্ত্তী লিপিকারগণ অথবা মুদ্রাকরগণও মূল গ্রন্থের এবম্বিধ বিকৃতিসাধন করিতে পারেন। যাহা হউক, এতাদৃশ ভ্রমত্রুটির প্রশ্রয় প্রদান করিয়া সম্প্রদায়-বিশেষের প্রতি আক্রমণ করা, আদৌ আমাদের অভিপ্রেত নহে। তবে প্রাচীন গ্রন্থের পুনঃপ্রকাশে কোনরূপ পরিবর্ত্তন-সাধনই বা আমরা কি প্রকারে করি? সুতরাং এই গ্রন্থে সেই সূত্রে যদি কোনও সম্প্রদায়ের প্রতি কোনরূপ আক্রমণ করা হইয়া থাকে, তজ্জন্য আমরা বাস্তবিক ক্ষুব্ধ আছি। সহৃদয়গণ, আমাদের উদ্দেশ্য অনুধাবন করিয়া, সে ত্রুটি গ্রহণ করিবেন না, ইহাই ভরসা। ইতি

শ্রীদুর্গাদাস লাহিড়ী।

# শ্রীশ্রী ভক্তমালের সূচীপত্র।



## প্রথম মালা।



## দ্বিতীয় মালা।



## তৃতীয় মালা।





## চতুর্থ মালা।



## পঞ্চম মালা।



## ষষ্ঠ-মালা।

দশম মালা।



একাদশ মালা।



দ্বাদশ মালা।



ত্রয়োদশ মালা।



চতুর্দ্দশ মালা।



পঞ্চদশ মালা।

ষোড়শ মালা।



সপ্তদশ মালা।



অষ্টাদশ মালা।



ঊনবিংশ মালা।



বিংশ-মালা।



একবিংশ-মালা।



দ্বাবিংশ-মালা।

ত্রয়োবিংশ-মালা।

শ্রীশ্রীরাধাকৃষ্ণৌ জয়তি ॥



# শ্রীভক্তমাল গ্রন্থ।

## প্রথম মালা।

বন্দেঽহং শ্রীগুরোঃ শ্রীযুতপদ-
কমলং শ্রীগুরূন্ বৈষ্ণবাংশ্চ
শ্রীরূপং সাগ্রজাতং সহগণ-
রঘুনাথান্বিতং তং সজীবম্।
সাদ্বৈতং সাবধূতং পরিজন-
সহিতং কৃষ্ণচৈতন্যদেবং
শ্রীরাধাকৃষ্ণপাদান্ সহগণ-
ললিতাশ্রীবিশাখান্বিতাংশ্চ ॥ ১ ॥

শ্রবণমননসঙ্কীর্ত্তনাদিভক্ত্যা মুরারের্যদি
পরমপুমর্থং সাধয়েৎ কোঽপি ভদ্রম্।
মম তু পরমপারপ্রেমপীযূষসিন্ধোঃ
কিমপি রসরহস্যং গৌরধাম্নো নমস্যম্ ॥ ২ ॥

ঈশং ভজন্তু পুরুষার্থচতুষ্টয়াশা
দাসা ভবন্তু চ বিধায় হরেরুপাসাম্।
কিঞ্চিদ্রহস্যপদলোভিতধীরহং তু
চৈতন্যচন্দ্রচরণং শরণং করোমি ॥ ৩ ॥

হরিভক্তিপরা যে চ হরিনামপরায়ণাঃ।
দুর্ব্বৃত্তা বা সুবৃত্তা বা তেভ্যো নিত্যং নমো নমঃ ॥ ৪
ভগবদ্ভক্তপাদাব্জপাদুকাভ্যো নমোঽস্তু মে।
যৎসঙ্গমঃ সাধনঞ্চ সাধ্যঞ্চাখিলসত্তমম্ ॥ ৫ ॥

শ্রীগুরুচরণ বন্দ, অভয় পরমানন্দ,
ভক্তি-যুক্তি-মুক্তি-সিদ্ধি-দাতা।
আলম্বন উদ্দীপন, ত্রিজগৎ-রসায়ন,
স্বয়ং হন কৃষ্ণ প্রেমদাতা। *

---

আমি শ্রীগুরুদেবের চরণ-কমল বন্দনা করিতেছি; অগ্রজসহ শ্রীরূপ, সঙ্গিগণসহ শ্রীরঘুনাথ এবং শ্রীজীব গোস্বামী প্রভৃতি বৈষ্ণব গুরুগণকে বন্দনা করিতেছি; অদ্বৈত-সহিত এবং অবধূতবর্গ ও পরিজন-সহ শ্রীকৃষ্ণ-চৈতন্যদেবকে এবং ললিতা-বিশাখা-সহগণ-সহিত শ্রীরাধাকৃষ্ণের চরণযুগলকে আমি বন্দনা করিতেছি। ১

যদি কেহ শ্রীহরির শ্রবণ-মনন-সঙ্কীর্ত্তন ও ভক্তি দ্বারা পরমপুরুষার্থ-স্বরূপ মঙ্গল-সাধন করিতে পারেন; তবে অপার প্রেম-পীযূষসিন্ধু রসরহস্যরূপ শ্রীগৌরাঙ্গধাম আমার কি পরম নমস্য? (অর্থাৎ আমার অশেষ নমস্য)। ২।

ধর্ম্মার্থকামমোক্ষরূপ পুরুষার্থ-চতুষ্টয়-লাভেচ্ছু ব্যক্তিগণ জগদীশ্বরের ভজনা করুন, এবং শ্রীহরির উপাসনা করিয়া তাঁহার দাস হউন; কিঞ্চিন্মাত্র রহস্য-পদ-লোভিত-বুদ্ধি-যুক্ত আমি শ্রীচৈতন্যচন্দ্রের চরণে শরণ লইলাম। ৩।

হরিভক্তিপরায়ণ ও হরিনাম-রত দুর্ব্বৃত্ত বা সুবৃত্ত সকলকেই আমি পুনঃপুনঃ নমস্কার করিতেছি। ৪।

যাহার সাধন ও সঙ্গ-হেতু অখিলের মঙ্গল সাধিত হয়, ভগবদ্ভক্তজনের চরনকমল-সংযুক্ত সেই পাদুকাকেও আমি নমস্কার করিতেছি। ৫।

---

* পাঠান্তরে—"স্বয়ং কৃষ্ণ কৃষ্ণপ্রেমদাতা।"

[illegible] সিদ্ধমধ্যে স্বতঃসিদ্ধ,
উপাস্যের মধ্যে শ্রেষ্ঠতম।
দাতা মধ্যে শ্রেষ্ঠধন, প্রেমভক্তি বিতরণ,
করিয়া করয়ে আত্মসম॥
পঞ্চপুরুষার্থ সনে, চতুর্ব্বর্গ চেড়ীগণে,
আর সাধ্য জ্ঞানযোগ আদি।
বেড়ি যেন দ্বিজরাজে, তারা অগণন সাজে,
মণিহার-মধ্যে পদ্মনিধি॥
ভ বেশ অবতারী, চৈতন্যরূপে অবতরি,
করে জীবগণের নিস্তার।
প্রেমভক্তি দান করি, সাক্ষাৎ চৈতন্য হরি,
করুণায় দয়ার সাগর॥
মোরে কৃপাবান হও, শ্রীচরণ শিরে দেও,
করুণাকটাক্ষ দৃষ্টি করি।
বহুদুঃখে তোমা ধন, পাইনু যে করি পণ,
দেখ প্রভু অন্তরে বিচারি॥
লোকধর্ম্ম অভিলাষ, বন্ধুবান্ধবের আশ,
ছাড়িয়া পাইয়া কদর্থনা।
তোমা হেন গুণধাম, নারায়ণ অভিরাম,
আঁচলে বান্ধিয়া দিলা সোণা॥
শ্রীকৃষ্ণচৈতন্য নিত্যানন্দ শ্রীঅদ্বৈত।
কলিযুগপাবন অদ্ভুত সুচরিত॥
শরণ্য শরণাগতবৎসল দয়াময়।
তিন রূপ এক আত্মা সর্ব্বগুণালয়॥
অঞ্জলি মস্তকে ধরি দন্তে তৃণ করি।
একান্ত ভাবেতে বন্দো চরণমাধুরী॥
হে নাথ হে দীনবন্ধু করুণাসাগর।
পূরাও মনের আশা শরণ তোমার॥
শুনি মালীরূপে প্রেমফল বিলাইলে।
আমার জঠর জ্বলে মোরে কি করিলে॥
জগাই মাধাই মহাপাপী উদ্ধারিলে।
আমার উপায় প্রভু তবে কি করিলে॥
প্রতিজ্ঞা করিলে ত্রিভুবনের নিস্তার।
তবে কেন ওহে নাথ দুর্গতি আমার॥
সত্য সঙ্কল্প তব সাধুলোক গায়।
আমার দুর্দ্দৈব তাহা কিছু না কুলায়॥
ওহে নাথ ওহে প্রভো অগতির গতি।
একবার কৃপাদৃষ্টি কর দীন প্রতি॥

যে ফল বিলাইলে জগতের মালী হঞা।
সেই ফল কিছু দেহ মোর মুখ চাঞা॥
শ্রীরূপ শ্রীসনাতন ভট্টরঘুনাথ।
শ্রীজীব গোপালভট্ট দাসরঘুনাথ॥
এই ছয় গোসাঞির করোঁ চরণ বন্দন।
যাহা হৈতে বিঘ্ননাশ অভীষ্টপূরণ॥
শ্রীগৌরাঙ্গ-প্রেরিত যে জগতে আচার্য্য।
বৈষ্ণব-আখ্যান-পথে সকলের আর্য্য॥
প্রেমভক্তি রসের যে পথপ্রদর্শক।
সর্ব্বশাস্ত্র মথি শুদ্ধমাধুর্য্য স্থাপক॥
নানা গ্রন্থ প্রকাশিয়া সিদ্ধান্ত স্থাপিলা।
যাহা হৈতে কৃষ্ণভক্তি প্রকাশ হইলা॥
সে সব সিদ্ধান্ত-শাস্ত্র-সাগরের নীরে।
অবগাহি জগতের জুড়ায় শরীরে॥
স্বরূপ-দামোদর আদি অগ্রবন্দনীয়।
প্রভুসঙ্গে সদা স্থিতি অতি রমণীয়॥
গৌরাঙ্গভকত বন্দো অনন্ত অপার।
বিশেষে শ্রীশ্রীনিবাস আশ্রয় আমার॥
তাঁর পদদ্বয় বন্দো লোটাঞা ধরণী।
চৈতন্যের আবেশাবতারে যারে গণি॥
যমুনায় জলক্রীড়ায় কুণ্ডল পড়িলা।
যেই খুঁজি প্যারীজীর কর্ণে পরাইলা॥
অনেক তারিলা তেঁহ কহিতে না জানি।
যাঁর পরিবার প্রিয়াদাস গুণখনি॥
বন্দো শ্রীঅগরদাস যাঁর শিষ্য নাভা।
তেঁহ কৈলা ভক্তমাল সজ্জনের লোভা॥
চারি যুগের ভাগবতগণের চরিত্র।
ভক্তমালগ্রন্থ কৈলা পরম পবিত্র॥
যাঁহার শ্রবণে উপজয় কৃষ্ণে রতি।
বৈষ্ণব-চরণ-রজে হয় দৃঢ়মতি॥
মহাতমোময়তি অতি নিন্দুক বা হয়।
অবশ্য শ্রবণে তার শ্রদ্ধা উপজয়॥
চারিযুগের ভক্তগণের অপূর্ব্ব চরিতে।
প্রিয়াদাসে আজ্ঞা দিলা টীক বিস্তারিতে॥
বৃন্দাবনবাসী প্রিয়াদাস মহামতি।
বিচক্ষণবুদ্ধি শুদ্ধভক্তিমতরতি॥
অল্পাক্ষরে বহু অর্থ অনুপ্রাস যমক।
ভক্তগণের রীত বর্ণে সন্ধান-পূর্ব্বক॥

তাঁহার চরণ বন্দো অভীষ্ট লাগিয়া।
গ্রন্থ প্রকাশিলা যেই টীকা বিস্তারিয়া॥
গ্রন্থ হয় ব্রজভাষা সবে বুঝে নাহি।
সেহেতু গৌড়ীয় বাক্যে শ্রেণীমত কহি॥
রচনাপূর্ব্বক কাহবারে নাহি জানি।
যথাশক্তি যোড়েযাড়ে মিলাইয়া ভণি॥
উপহাস কেহ নাহি করিহ ইহাতে।
বৈষ্ণবের গুণগান করি কোনমতে॥
অতএব টীকার অর্থ বুঝি সাধ্যমতে।
রচিয়া কহিব মাত্র মন বুঝাইতে॥
যথা যথা প্রিয়াদাস সংক্ষেপেতে অতি।
বর্ণিলা না প্রবেশয় সাধারণমতি॥
সেই সেই কোন কোন স্থানে কিছু কিছু।
বিস্তার করিয়া কহি তাঁর পাছু পাছু॥
বৈষ্ণব গোসাঞি মোরে কর অঙ্গীকার।
সমাপন করি ইহ বাসনা আমার॥
সকল বৈষ্ণবপদে করিয়া প্রণতি।
কৃষ্ণদাস * করে পরিহার নতি স্তুতি॥

## অথ মঙ্গলাচরণ।

(দোঁহা—মূল হিন্দী।)

মহাপ্রভু কৃষ্ণচৈতন্য মনোহর জুকে
চরণকে ধ্যান মেরে নাম মুখ গাইয়ে।

অস্যার্থঃ—

শ্রীকৃষ্ণচৈতন্য মহাপ্রভুর নাম রূপ।
বদনেতে গাও হৃদে ধরহ অনুপ॥

## ভক্তিস্বরূপ।

(টীকা হিন্দী।)

শ্রদ্ধাই ফুলেল ঔর উবটনো শ্রবণ কথা
মইল অভিমান অঙ্গ অঙ্গনি ছুটাইয়ে।
মনন সুনীর অহ্নবায় অঁগুছায় দয়া
নবনি বসন প্রনসোঁ ধোলে লগ ইয়ে॥
আভরণ নাম হরি সাধুসেবা কর্ণফুল
মানসী সুনথ সঙ্গ অঞ্জন বনাইয়ে।
ভক্তি মহারাণীকো শিঙ্গার চারু বীড়ি চাহ
রঙ্গ জো নেহারি অহে লাল প্যারী পাইয়ে॥

অস্যার্থঃ—

ভক্তি মহারাণীর যে শিঙ্গার সেবন।
হৃদয়েতে রাখ যত্নে করহ শ্রবণ॥
শ্রদ্ধা সুগন্ধ তৈলে শ্রীঅঙ্গ মর্দ্দনে।
কর্ম্মজ্ঞানমলা ছুটাও শ্রবণ উদ্বর্ত্তনে॥
মনন নীরে স্নান দয়া আঙ্গোছায় মোছন।
নিষ্ঠা সুবস্ত্র হরিসেবা আভরণ॥
সাধুসেবা কর্ণফুল স্মরণ সুনথ।
সৎসঙ্গ অঞ্জন অনুরাগ বাড়ি কত॥
এইমত ভক্তিদেবীর সেবন করিয়া।
লাল প্যারীরসে রহ মগন হইয়া॥

## অথ ভক্তির পঞ্চরস বর্ণন।

(দোঁহা—মূল হিন্দী।)

শান্তি দাস্য সখ্য বাৎসল্য ঔর শৃঙ্গার চারু
পাঁচো রস সার বিস্তার নাকে গায়হৈ।
টীকাকো চিমৎকার জানোগে বিচারি মন
ইনকে স্বরূপমে অনুপ লে দিখায়হৈ॥
জিনকে ন অশ্রুপাত পুলকিত গাত কভু
তিনহুকো ভাবসিন্ধু বোরোসি ছকায় হৈ।
জেলৌ রহে দূর রহে বিমুখতা পুরি হিয়ো
হোই চুর চুর নেক শ্রবণ লাগায় হৈ॥
পঞ্চ রস সোই পঞ্চরঙ্গ ফুল থাকে নীকে
পীয়কে পৈরায়বেকো রচিকে বনায় হৈ।
বৈজয়ন্তী দান ভাববতী অলি নাভা নাম
লই অভিরাম শ্যামমতি ললচাই হৈ॥
ধারী উর প্যারী কোঁ্যা হু করত ন ন্যারী অহো
দেখো গতি নারী ঢরি পায়নিকো আই হৈ।
ভক্তি ছবিভার তাতে নমিত শৃঙ্গার হোত
হোত রস লখে জোই আতে জানি পাই হৈ॥

অস্যার্থঃ—

পঞ্চরস ভক্তি মিলি বৈজয়ন্তী মালা।
প্রেম-মকরন্দ তাহে সুগন্ধি রসালা॥
ভাববতী আলি নাভা অভিরাম মতি।
লালসার উর দিয়া পিয়ে মধু মাতি॥

* এই স্থানে এবং পরবর্ত্তী অন্যান্য স্থলে পাঠান্তরে "কৃষ্ণদাস" স্থানে "লালদাস" ভণিতা দৃষ্ট হয়।

অহো তাহার মতি গতি কিছু ন্যারি।
ভক্তি শ্যাম ছবি হেরি বহে প্রেমবারি॥

## অথ সৎসঙ্গ-প্রভাব।

( টীকা হিন্দী। )

ভক্তিতরু পৌধা তাহি বিঘ্নহর ছেরিহুকো
বারদে বিচারবারি সিঁচ্যো সৎসঙ্গসো।
লগ্যোই বঢ়ন গোদা চহুঁদিশি কঢ়নলো
চঢ়ন আকাশ জস্ ফৈল্যো বহুরঙ্গসো॥
সন্তউর আলবালশোভিত বিশাল ছায়া
জীয় জীব জাল তাপ গয়ে য়ো প্রসঙ্গসো।
দেখো বঢ়বার জাহি আজাহুকী শঙ্কাহুতী
তাহী পেড় বন্ধে ঝুলৈ হাথী জীতে জঙ্গসো॥

অস্যার্থঃ—

ভক্তি নব বৃক্ষ তাহে সৎসঙ্গসিঞ্চনে।
পালন করহ ভাই পরম যতনে॥
বিচার যে বাড় দেহ রক্ষার কারণে।
অসৎসঙ্গ গো-ছাগল না করে ভক্ষণে॥
তবে যেই বৃক্ষ শাখাপ্রশাখা হইয়া।
আকাশে উঠয়ে নানারঙ্গে বেয়াপিয়া॥
হৃদি আলবালে শোভি করি স্নিগ্ধছায়া।
সর্ব্বজীবে হরে দুঃখ পাপ তাপ মায়া॥
যবে সেই ভক্তিবৃক্ষ বলবান হয়।
দুষ্টসঙ্গ-করী হৈতে বিঘ্ন না জন্ময়॥

## অথ শ্রীনাভাজীর বর্ণন।

( টীকা হিন্দী। )

যাকো যো স্বরূপ সো অনূপ লে দেখাই দিয়ো
কিয়ো যো কবিত্ত পট মিহিঁ মধি লাল হৈ।
গুণপৈ অপার সাধু কহে অঙ্ক চারিহীমে
অর্থ বিসতার কবিরাজ টঙ্কশাল হৈ
সুনি সন্তসভা ঝুমি রহী অলিশ্রেণী মানো
ঘুমিরহী কহে ইহ কহাধোঁ রসাল হৈ।
শুনৈ হৈ অগর অব জানেমৈ অগরসহী
চোবা ভএ নাভা ঔ সুগন্ধ ভক্তমাল হৈ॥

অস্যার্থঃ—

ভক্তগণ যাঁর যেই স্বরূপ-কথন।
অপূর্ব্ব কবিত্ব সূক্ষ্ম রক্তিম বসন॥
নাভাজীর গুণ আর অপার মহিমা।
কবিত্ব টঁাকশাল অর্থ কত নাহি সীঁমা॥
পরম রসাল শুনি সাধুগণ ঝুমে।
কমলের গন্ধে যেন অলিকুল ভ্রমে॥
অগুরু চন্দনময় নাভাজী-স্বরূপ।
তার গন্ধ ভক্তমাল গ্রন্থ অপরূপ॥

## অথ ভক্তমালস্বরূপ।

( টীকা হিন্দী। )

বড়ে ভক্তিমান নিশি দিন গুণগান করে
হরে জগপাপ জাপ হিয়ো পরিপুর হৈ।
জানি সুখ মানি হরি সন্তসনমান সচে
বচেউ জগত রীতি প্রীতি জানি মুরহৈ॥
তেউ দুরারাধ কোউ কৈসেকৈ আরাধিসকৈ
সমঝ্যো ন জাত মন কম্প ভয়ো চূর হৈ।
শোভিত তিলক ভাল মাল উর রাজৈ জপৈ
বিনা ভক্তমাল ভক্তিরূপ অতিদূর হৈ॥

অস্যার্থঃ—

অহো ভক্তিমান করে দিবানিশি গান।
স্বতঃসিদ্ধ-ভক্তিময় ভক্ত অভিমান॥
জগতের পাপতাপ হরয়ে আনন্দে।
হরে সাধুসম্মান উপদেশে মূঢ় মন্দে॥
জগতের রীতি দেখি মোহমন্দমতি।
দুরারাধ্য তাহে সিদ্ধবস্তু নহে প্রাপ্তি॥
ভাবিতে জগতগতি মনে হৈল দুঃখ।
স্বতঃ প্রকাশিয়া জীব তারিতে উন্মুখ॥
ললাটে তিলক কণ্ঠে তুলসীর মাল।
হরিগুণগানে মত্ত স্বভাব দয়াল॥
ভক্তমাল ভক্তিময় ভক্তিদানে শূর।
ভক্তমাল বিনা ভক্তিরূপ অতি দূর॥

## অথ মঙ্গলাচরণ।

( দোঁহা—মূল হিন্দী। )

ভক্ত ভক্তি ভগবন্ত গুরু চতুর নাম বপু এক।
ইনকে পদ বন্দন কয়ে নাশৈ বিঘ্ন অনেক॥

অস্যার্থঃ—

ভক্ত আর ভক্তি গুরু আর ভগবান।
এক বপু চারি নাম চারিমাত্র ভাণ॥

যাঁর পদবন্দনাতে সর্ব্ববিঘ্ন নাশে।
সাধ্য বস্তু সাধন সেই যেন্দ ইহা ভাষে॥

## অথ ভক্তবিশেষলক্ষণ।

( টীকা হিন্দী। )

হরিগুরুদাসনিসোঁ সাঁচো সোই ভক্ত সহী
গহী এক টেঁক ফিরি উরতে ন টরী হৈ।
ভক্তিরসরূপকো স্বরূপ যহৈ ছবিসার
চারু হরিনাম লেত অশ্রুবনি ঝরী হৈ॥
বহী ভগবন্ত সন্তপ্রীতিকো বিচার করৈ
ধরৈ দূরি ইশ তহু পাণ্ডোনীসোঁ করী হৈ।
গুরু গুরুতাইকী সচাই লে দিখাই জাহি
গাই শ্রীপৈ হরিজুকী রীতি রঙ্গভরী হৈ॥

অস্যার্থঃ—

হরি গুরু ভক্ত যেই এক করি জানি।
ইহাতে না টলে মতি সেই শ্রেষ্ঠ মানি॥
ভক্তির স্বরূপ নাম সর্ব্বানর্থ নাশে।
সর্ব্ব-স্বার্থ লভ্য হয় কিঞ্চিত আভাসে॥
ভগবানে ভক্তে আর গুরুর চরণে।
প্রেমভাব কেহ দিতে নারে তেঁহ বিনে॥
স্বয়ং ভগবান হন আপনি মহান্ত।
স্বয়ং গুরুদেব হন স্বয়ং ভক্তিমন্ত॥
রাধাকৃষ্ণ রসরঙ্গ মন্ত্র কৃষ্ণনাম।
অতএব যত্নে হৃদে রাখ অবিরাম॥
নিজ স্বার্থ তেজি যে এ সকল সুতত্ত্বে।
আনন্দকৌতুকে যে পিরীতিভাবে বর্ত্তে॥
সেই ধন্য শ্রেষ্ঠমধ্যে তাহার গণনা।
নতুবা বণিকবৃত্তি করে অন্যজনা॥ *
মূলের তাৎপর্য্য অর্থ প্রিয়াজী কহিলা।
নাভাজীর মনোবৃত্তি যে জন জানিলা॥

## অথ আজ্ঞাদান।

( দোঁহা—মূল হিন্দী। )

মঙ্গল আদি বিচারি যুহ বস্তু ন ঔর অনূপ।
হরিজনকে যশ গায়তে হরিজন মঙ্গলরূপ॥

সন্তন মিলি নির্ণয় কিয়ো মথি পুরাণ ইতিহাস।
ভজবেকো দোই সুঘর কৈ হরি কৈ হরিদাস॥
অগ্রদেব আজ্ঞা দই ভক্তনকো যশ গায়।
ভবসাগরকে তরণকো নাহিন আন উপায়॥

অস্যার্থঃ—

সর্ব্ববিচারের পার, সর্ব্বমঙ্গলের সার,
সারাৎসার বস্তু চমৎকার।
হরিজনের গুণগান, হরিরস আস্বাদন,
নিতান্ত সিদ্ধান্তপারাবার॥
ভজ কৃষ্ণ বৈষ্ণব চরণ।
মথিয়া শ্রুতি পুরাণ, ইতিহাস দরশন,
সিদ্ধান্ত যে কহে মহাজন॥
শ্রীগুরু অগ্রদাস, গাইতে ভক্তের যশ,
কৃপা করি আজ্ঞা মোরে দিলা।
অপার সংসারপার, উপায় নাহিক আর,
নাভা ইহা নিশ্চয় করিলা॥

## আজ্ঞাসময়ের প্রসঙ্গ।

( টীকা হিন্দী। )

মানসী স্বরূপমে লগেহৈ অগ্রদাসজুয়ে
করত বয়ার নাভা মধুর সঁভারসোঁ।
চঢ্যো হৈ জহাজ পৈ জু শিষ্য এক আপদামে
কর্য়ো ধ্যান খিচো মন ছুটয়ো রূপসরসোঁ॥
কহত সমর্থ গয়ো বোহিত বহুত দূরি
আও ছবি পুরি ফিরি ঢরো তাহি ঢারসোঁ।
লোচন উঘারিকৈ নিহারি কহি বোল্যো কৌন
বহী জৌন পাল্যো সীথ দৈদৈ সুকুমারসোঁ॥

## প্রত্যুত্তর।

( টীকা হিন্দী। )

আচরজ দয়ো নয়ো ইহাঁলো প্রবেশ ভয়ো
মন সুখ ছয়ো জাস্যো সন্তনপ্রভাবকো।
আজ্ঞা তব দই যহৈ ভই তোপে সাধুকৃপা
উনহীকো রূপ গুণ কহো হিয়ভাবকো॥
বোল্যো কর জোরি য়াকো পাবত ন ওর ছোর
গাউ রামকৃষ্ণ নহিঁ পাউ ভক্তদাবকো।
কহি সমুঝাই বেই হৃদে আয় কহে সব
জিন লে দিখাই দিয়ো সাগরমে নাবকো॥

* পাঠান্তরে—“নতুবা বণির কারে নহে অন্য জনা।”

অন্বয়ার্থঃ—

অগ্রদাস অন্তর্মনা ধ্যানাবিষ্ট আছেন।
মন্দ মন্দ বায়ু নাভা পশ্চাৎ করিছেন॥
জাহাজে চড়িয়া অগ্রদাসের শিষ্য এক।
কোথায় বাণিজ্যে যাইতে লাগি গেল ঠেক॥
আপদে পড়িয়া গুরুরে স্মরণ করিল।
অমনি ধ্যানস্থ গোসাঞি অনুকূল হৈল॥
জাহাজে চলিল গোসাঞি দয়াবান হঞা।
তথাপিহ মনোযোগ সেবক লাগিঞা॥
পাছু হৈতে নাভাজীউ কহে মৃদুস্বরে।
জাহাজ ছুটিল এবে আইস নিজ ঘরে॥
ইহা শুনি আঁখি মেলি কহে কেটা তুমি।
নাভা কহে ঝুঁঠাখোর সেই হই আমি॥
তেঁহ কহে বৈষ্ণবের সেবার শকতি।
কৃতার্থ হইলা ইহা হইল প্রতীতি॥
অতএব বৈষ্ণবের চরিত্র বর্ণন।
যতনপূর্ব্বক তুমি করহ গ্রন্থন॥
নাভা কহে ভক্তরীত জানিব কেমতে।
সাগরে নায়ের কথা জানিলে যেমতে॥

## অথ নাভাজীর আদি অবস্থা।

(টীকা হিন্দী।)

হনূমানবংশহী মৈ জনম প্রসিদ্ধ জাকো
ভয়ো দৃগহীন সো নবীন বাত ধারিয়ে॥
উমর বরষ পাঁচ মা'নকৈ অকাল আঁচ
মাতু বন ছোরি গই বিপতি বিচারিয়ৈ॥
কীলহ ঔর অগর তাহি ডগর দরশ দিয়ো
লিয়ো যো অনাথ জানি পুঁছি সো উচারিয়ৈ।
বড়ে সিদ্ধ জল লে কমণ্ডলুসোঁ সীঁচে নৈন
চৈন ভয়ে খুলে চক্ষু জোড়ীকো নিহারয়ৈ॥
পায় পরি আসূ আয় কৃপা করি সঙ্গ ল্যায়
কীলহ আজ্ঞা পায় মন্ত্র অগর শুনায় হৈ।
গলতৈ প্রগট সাধুসেবা সো বিরাজমা'ন
জান অনুমান তাহি টলহ লাগায়ো হৈ॥
চরণ প্রক্ষাল সন্ত সীতসোঁ অনন্দ প্রীতি
জানি রসরীতি তাতে হৃদৈ রঙ্গ ছায়া হৈ।
ভই বঢ়বার তাকো পাবে কৌন পারাবার
জৈসো ভক্তরূপসো অনূপ গিরা গায়ো হৈ॥

অন্বয়ার্থঃ—

হনূমানবংশে জন্ম অন্ধ দুটী নেত্র।
কোটী আঁখি তার দেহে যেই হরিভৃত্য॥
পঞ্চবর্ষ বয়ঃ নাভা আকাল-সময়।
উদরের দাহে মাতা বনে ছাড়ি যায়॥
কীলহ অগর দুই ভাই দয়ার নিধান।
অনাথ দেখিয়া তারে পুছেন কারণ॥
কমণ্ডলুর জল-ছিটা চক্ষেতে মারিলা।
তৎক্ষণাৎ দুটি চক্ষু প্রকাশ পাইলা॥
ভবিষ্যৎ কৃষ্ণভক্ত বুদ্ধিমান ধীর।
দোঁহার চরণে পড়ে চক্ষে বহে নীর॥
কীলহজী-আজ্ঞায় অগর সেবক করিলা।
নিযুক্ত করিয়া বৈষ্ণবসেবায় রাখিলা॥
বৈষ্ণবের পদসেবা উচ্ছিষ্ট-ভোজন।
করিতে করিতে হৈল কৃপার ভাজন॥
বৈষ্ণবের কৃপাদৃষ্টি ভাগ্যে যার ফলে।
ত্রিভুবনে অলভ্য কি আছে তার বলে॥
সাধুকৃপা হৈতে হৃদে কি রঙ্গ ছাইল।
ভক্তি শক্তি অপার সাগর উথলিল॥
কৃষ্ণ আর কৃষ্ণভক্ত দোঁহার চরিত।
অমৃতনিন্দিত কোটী সুধাংশুনিন্দিত॥ *
বর্ণিয়া শ্রীনাভ জীউ জগৎ তারিলা।
বৈষ্ণবমঙ্গল ভক্তমাল প্রকাশিলা॥

## চব্বিশ অবতার বর্ণন।

(দোঁহা—মূল হিন্দী।)

জয় জয় মীন বরাহ কমঠ নরহরি বলি বামন।
পরশুরাম রঘুবীর কৃষ্ণ কীর্ত্ত জগপাবন॥
বুদ্ধ কল্কী ব্যাস পৃথু হরি হংস মন্বন্তর।
যজ্ঞ ঋষভ হয়গ্রীব ধ্রুব বরদৈন ধন্বন্তর॥
বদ্রীপতিদত্ত কপিলদেব সনকাদিক করুণা ক[রে]
চৌবীশ রূপ লীলা রুচির অগ্রদাসউর পদ ধ[রে]
যেতে অবতার সুখসাগর ন পারাবার
করৈ বিসতার লীলা জীবনি উধারকো।
যাহি রূপমাহিঁ মন লগৈ যাকো পগে তিহিঁ।
জগৈ হিয়ে ভাব বহী পাবে ক্যোঁ ন পারকো॥

* পাঠান্তরে—"অপরূপ চমৎকার অমৃতনিন্দিত।"

সবহী হৈ নিত ধ্যান করত প্রকাশৈ চিত্ত
জেসে রঙ্ক পাবৈ বিত্ত জো পৈ জানৈ সারকো।
কৈশনি কুটিলতাই ঐসে মীন সুখদাই
অগর সুরীতি ভাই রসো উর হারকো॥

অন্বার্থঃ—

জয় জয় জয় মীন বরাহ কমঠ।
জয় জয় নরহরি বামন উদ্ভট॥
জয় ভৃগুপতি রাম রাঘব বুদ্ধ কল্কী।
ব্যাস পৃথু হরি হংস মন্বন্তর বল্কি॥
যজ্ঞ ঋষভ শ্রীধন্বন্তরি হয়গ্রীব।
দ্রৌপতি সনকাদি শ্রীকপিলদেব॥
আর দত্ত এই যে চব্বিশ অবতার।
অবতারী কৃষ্ণচন্দ্র সর্ব্বরূপ যাঁর॥
করুণা করিয়া অগ্রদাসের হৃদয়।
ধর ধর অভয় সুন্দর পদদ্বয়॥
তে অবতার সব সুখপারাবার।
লীলা বিস্তারিয়া করে জীবের উদ্ধার॥
যার চিত্তে যেইরূপ লাগে দৃঢ় করি।
তাঁর চিত্তে জাগে সদা দিবসশর্ব্বরী॥
তার মধ্যে অদভুত শ্রীকৃষ্ণকীরিতি। *
দরিদ্রের ধন হেন সবার পিরীতি॥
রূপ গুণ লীলা নামে যার চিত্ত ডোবে।
প্রাকৃত বস্তুতে নাহি তার মন ক্ষোভে॥
চব্বিশ যেরূপ চৌদ্দ ভুবন-মন্দিরে।
বিরাজ করয়ে অগ্রদাসের অন্তরে॥

## অথ চরণচিহ্ন বর্ণন।

(দোঁহা—মূল হিন্দী।)

চরণচিহ্ন রঘুবীরকে সন্তন সদা সহায়কা॥
অঙ্কুশ অম্বর কুলিশ কমল জব ধ্বজা ধেনুপদ।
শঙ্খ চক্র স্বস্তীক জম্বুফল কলশ সুধাহ্রদ॥
অর্দ্ধচন্দ্র ষট্‌কোণ মীন বিন্দু উরধরেষা।
অষ্টকোণ ত্রিকোণ ইন্দ্রধনু পুরুষ বিশেষা॥
সীতাপতিপদ নিত বসত এতে মঙ্গলদায়কা।
চরণচিহ্ন রঘুবীরকে সন্তন সদা সহায়কা॥

(টীকা হিন্দী।)

সন্তনিসহায়কাষ ধারে নৃপরাজ রাম-
চরণসরোজনমে চিহ্ন সুখদাইয়ে।
মন হৈ মতঙ্গ মতবারো হাথ আয়ে নাহি
তাকে লিয়ে অঙ্কুশ লে ধাত্যো হিয়ে ধাইয়ে॥
ঐসেহী কুলিশ পাপপর্ব্বতকে ফোরিবেকো, *
ভক্তিনিধি জোরিবেকো কঞ্জ মন ল্যাইয়ে।
জোপৈ বুধবন্ত রসবন্ত গুণ সম্পতিমৈ
করলে বিচার সব নিশি দিন গাইয়ে॥

অন্বার্থঃ—

রামচন্দ্র নৃপরাজ চরণকমলে।
ভক্ত রক্ষা হেতু অস্ত্র রাখে চিহ্নছলে॥
সুন্দর সুখদ স্নিগ্ধ মনোজ্ঞ মাধুর্য্য।
ভক্তের হৃদয়ানন্দ তদিতরবর্জ্য॥
মন মাতঙ্গ মত্ত নিবারণকাজে।
অঙ্কুশ ধরয়ে পদে সুন্দর বিরাজে॥
তথা যে কুলিশ পাপ চূর্ণের কারণে।
বজ্র ধরে শ্রীচরণে স্নেহ বিতরণে॥
ভক্তিনিধিপ্রাপ্তি হেতু পদ্মনিধি ধরে।
ইত্যাদি ধারণে রিপু নাশি সুখী করে॥
সেই বুদ্ধিমন্ত শান্ত ধন্য তার জন্ম।
ঊনবিংশ যারাশ্রয় সেই জানে মর্ম্ম॥
স্মর স্মর স্মর ভাই দিবানিশি গাও।
শ্রীচরণসুধারসসিন্ধু অবগাও॥ *

ইতি শ্রীভক্তমালে গুর্ব্বাদিবন্দনং মঙ্গলাচরণং প্রথম মালা।

---

## দ্বিতীয় মালা।

জয় শ্রীচৈতন্যহরি জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥
গুর্ব্বাদিবন্দন-আদি মঙ্গলাচরণ।
করিল কহিব এবে মূল প্রয়োজন॥
প্রথমে গাইব গুণ গৌরাঙ্গপার্ষদ।
যাঁহার প্রসাদে ঘুচে অন্তর বিষাদ॥

---

* পাঠান্তরে—"শ্রীকৃষ্ণের রীতি।"

* পাঠান্তরে "গাও" স্থলে "গতি" এবং "অব-গাও" স্থলে "অবগতি" পদ দৃষ্ট হয়।

শ্রীলনিত্যানন্দ প্রভু শ্রীঅদ্বৈতচন্দ্র।
শ্রীচরণ-আস্বাদিত যত ভক্তবৃন্দ॥
তাহা সভার শ্রীচরণ হৃদয়ে ধরিয়া।
গাইব শ্রীগৌরাঙ্গের পিরীতি লাগিয়া॥

## মহাপ্রভু শ্রীচৈতন্য ও মহাপ্রভু শ্রীনিত্যানন্দ।

(দোঁহা—মূল হিন্দী।)

শ্রীনিত্যানন্দ কৃষ্ণচৈতন্য কী ভক্তি
দশোদিশি বিস্তারী।
গৌড়দেশ পাখণ্ডমে টিকিয়ো ভজনপরায়ণ।
করুণাসিন্ধু কৃতজ্ঞ ভয়ে অগতিন গতিদায়ন॥
দশধা রস আক্রান্ত মহতজনচরণ উপাসে।
নাম লেত নিহপাপ দুরিত তিহি নরকে নাশে॥
অবতার বিদিত পুরব মহী উভে মহাদেহী ধরী।
শ্রীনিত্যানন্দ কৃষ্ণচৈতন্য কী ভক্তি
দশোদিশি বিস্তারী।

## মহাপ্রভু শ্রীচৈতন্য।

(টীকা হিন্দী।)

গোপিনকে অনুরাগ আগে আপ হারে শ্যাম
জান্যো য়হ লাল রঙ্গ কৈসে আবে তনমে।
এতো সব গৌর তন নখ শিখ বনী ঠনী
খুল্যো যো সুরঙ্গ অঙ্গ অঙ্গ রঙ্গে বনমে॥
শ্যামতাই মাঝ সো ললাইহু সমাই জাহি,
তাসে মেরো জান ফিরি আই য়হ মনমেঁ।
যশোমতীসুত সোই শচীসুত গৌর ভয়ে
নয়ে নয়ে নেহ চোজ নাচে নিজগণমে॥
অবৈ কভু প্রেম হেম পিণ্ডবত তন হোত
কভু সন্ধি সন্ধি ছুটি অঙ্গ বঢ়ি জাত হৈ।
ঔর এক নারী রীতি অশ্রু পিচকারী মানো
উভৈ লাল প্যারী ভাবসাগর সমাত হৈ॥
ইশতা বখানি কহা করো সো প্রমাণ:কো
জগন্নাথ ক্ষেত্র নেত্র নিরখি সাক্ষাত হৈ।
চতুর্ভুজ ষট্ভুজ রূপ লৈ দিখায় দিয়ো
দিয়ো যো অনূপহিত বাত পাত পাত হৈ॥
কৃষ্ণচৈতন্য নাম জগন প্রগট ভয়ো
অতি অভিরাম লে মহন্ত জেহি করী হৈ।
দিয়ো গৌড়দেশ ভক্তি লেশহু ন লাগে কোউ
সোউ প্রেমসাগরমে বোরো কহি হরি হৈ॥
ভয়ে শিষ মোর এক এক জগ তারিবেকো
ধারিবেকো কোন সাখি পেখিনমে ধরি হৈ।
কোটি কোটি অজামীল বারি ডারে দুষ্টতা পৈ
ঐসেহু মগন কিয়ে ভক্তি ভূমি ভরী হৈ॥

## মহাপ্রভু শ্রীনিত্যানন্দ।

(টীকা হিন্দী।)

আপ বলদেব সদা বারুণীসো মত্ত রহৈ
চহৈ মন মানো প্রেম মত্ততাই চাহিয়ে।
সোই নিত্যানন্দ প্রভু মহন্তক দেহ ধরি
ভরি সব আনি তউ পুনি অভিলাষিয়ে॥
ভয়ো বেঝ ভারি কোঁাহু জাত ন সম্ভারী জব
ঠৌর ঠৌর পারিষদমাঝ ধরি রাখিয়ে।
কহত কহত ঔর সুনত সুনত জাকে
ভয়ে মতবারে বহু গ্রন্থ তাকী সাখিয়ে॥

অস্যার্থঃ—

নিত্যানন্দ শ্রীকৃষ্ণচৈতন্য ভক্তিরসে।
দশদিক বিস্তারিয়া অমঙ্গল নাশে॥
কৃষ্ণভক্তি-হীন গৌড়দেশ যে পাষণ্ড।
দলন করিলা দিয়া ভক্তি-তীক্ষ্ণদণ্ড॥
সবাই ভজনপরায়ণমতি হৈল।
করুণাসাগর অগতির গতি ভেল॥
দশরসভাবাক্রান্ত মহান্ত সজ্জনে।
চরণ উপাসে ভিজে প্রেম-বরিষণে॥
কৃষ্ণ আর শ্রীকৃষ্ণচৈতন্য নাম লৈতে।
মুক্ত হৈল সভে ভবদুর্গতি হইতে॥
শ্রীকৃষ্ণ শ্রীবলরাম ভুবি অবতরি।
মহী উদ্ধারিলা দোঁহে ভক্তরূপ ধরি॥
ব্রজে হলদেব মত্ত বারুণী-পানেতে।
এবে নিত্যানন্দ-রূপে মত্ত প্রেম-রীতে॥
ভক্তভাব অঙ্গীকরি জগত তারিল।
ধরি ধরি হরিনাম সবে বোলওয়াইলা॥
নিজপারিষদ সহ প্রেমে মাতোয়ার।
তার সাক্ষী সাধুগণ বহু গ্রন্থ আর॥
আপন মাধুরী, চমকিত হেরি,
রাধার পরাণনাথ।

এ হেন মাধুরী, রাধিকা-সুন্দরী,
আস্বাদয়ে সখিসাথ॥
কত সুখে ভাসে, না জানি কি রসে,
প্রেমের সাগরমাঝ।
এতেক ভাবিতে, উছলিল চিতে,
ক্ষণেক না সহে ব্যাজ॥
রাধা-ভাবামৃতে, আস্বাদিতে চিতে,
আইলা গউড়মাঝ।
নবদ্বীপসিন্ধু, কুমুদিনীবন্ধু,
উদয় যে দ্বিজরাজ॥
রাধারূপরস, চিন্তিয়া উল্লাস,
ভাবিতে ভাবিতে মনে।
আনন্দে ভুলিল, সেই রূপ ভেল,
গউর হেমবরণে॥
গৌরাঙ্গী কালিয়া, মিশাল হইয়া,
গৌরাঙ্গী সরস ভেল।
কালিয়া ঢাকিয়া, ব্যাপক হইয়া,
নিজ রূপ প্রকাশিল॥
নবদ্বীপে আসি, গোরা রূপরাশি,
গণের সহিত নাচে।
সে রূপ-রতনে, যে দেখে নয়নে,
সে কি পরাণেতে বাঁচে॥
সে নৃত্য সে প্রেম, সে বরণ হেম,
সে সব সঙ্গিয়া সনে।
দেখিল নয়নে, তখন যে জনে,
সে আনন্দ সেই জানে॥
কিবা চমৎকার, প্রেমের বিকার,
নাহি লোক বেদে শুনি।
কভু হেমতনু, মল্লি-পুষ্প জনু,
কভু পদ্মরাগ মণি॥
কভু হেমপিণ্ড, কভু খণ্ড খণ্ড,
অস্থিসন্ধি ছুটি যায়।
কভু লোমকূপে, রক্তধারা ব্যাপে,
অশ্রু পিচকারিপ্রায়॥
বুঝি প্রেমরস, হইয়া সরস,
উপছি বহিয়া যায়।
মণিমুক্তা যথা, অনুভব তথা,
সুভগ সোণার গায়॥

প্রকাশি ঐশ্বর্য্য, মাধুর্য্যে মাধুর্য্য,
দেখায় ভক্তগণেরে।
কভু চতুর্ভুজ, কভু ষড়্‌ভুজ,
কিবা নাম রূপ ধরে॥ *
কভু রাধা সহ, নীলকান্তি দেহ,
মুরলীবদন রূপে।
সঙ্কীর্ত্তনমাঝে, কীর্ত্তনে বিরাজে,
কভু বহুরূপে ব্যাপে॥
শ্রীকৃষ্ণচৈতন্য, নাম মহাধন্য,
প্রকট করি জগতে।
উদ্ধারিল লোক, গেল রোগশোক,
মগ্ন হৈল প্রেমামৃতে॥
গৌড়দেশ ধন্য, যাঁহা অবতীর্ণ,
গৌরাঙ্গ-স্বরূপমণি।
কর্ম্মী জ্ঞানী যত, ছিল যথা যথ, †
সবে ভেল প্রেমাধীনী॥
গৌরাঙ্গভকত, পারিষদ যত,
এক জন এক নিধি।
অপার মহিমা, করিবারে সীমা,
কে আছে এমন সুধী॥
গৌর গুণধাম, পুরাইতে কাম
হেন কি জগতে আছে।
দয়ার সাগর, তারিতে পামর
কভু নাহি আগে পাছে॥
কোটি অজামিল- সম দুষ্টশীল,
জগাই মাধাই ছিল।
তাহা দুই জনে, কৃপাবলোকনে,
অনায়াসে তরাইল॥
গৌরাঙ্গের কৃপা, অমৃত-স্বরূপ।
ব্যাপিত দেখি ভুবনে।
অধম চণ্ডাল, অতিমন্দ ভাগ,
একা কৃষ্ণদাস বিনে॥
এ হেন গৌরাঙ্গ-গুণনিধি পারিষদ।
গুণগান করিব মনের বড় সাধ॥
গৌরাঙ্গের প্রেমগুণ-আস্বাদ লাগিয়া।
তাঁর ভক্তগুণ গাই অভেদ জানিয়া॥

* পাঠান্তরে—"নিজ নানা রূপ ধরে।"
† পাঠান্তরে—"যত ছিল হত।"

## চরিত্র শ্রীরঘুনাথ দাস গোস্বামী।

(দোঁহা—মূল হিন্দী।)

শ্রীরঘুনাথ গোস্বামী গরুড় জ্যো।
সিংহ পৌরি ঠাঢ়ে রহৈ ॥
শীতকাল সকলাত বিদিত
পুরুষোত্তম দীনী ॥ ইত্যাদি।

(টীকা হিন্দী।)

অতি অনুরাগ ঘর-সম্পত্তিসো রহ্যো পাগি
তাহু করি ত্যাগ নীলাচল কিয়ো বাস হৈ।
ধনকো পঠাবৈ পিতা তৌপৈ নহি ভাবৈ কছু
দেখয়ো সুহাবৈ মহাপ্রভুজুকো পাশ হৈ ॥

অস্যার্থঃ—

মূল লিখিবারে বহু পুস্তক বাড়য়।
অতএব অর্থমাত্র লিখিতে আশয় ॥
শ্রীমান রঘুনাথ দাস যে গোস্বামী।
প্রচণ্ড বৈরাগ্য যাঁর মহাভক্ত প্রেমী ॥
অনুরাগ-পরাকাষ্ঠা শ্রীরাধা-গোবিন্দে।
দিবা নিশি নাহি জানে মত্ত প্রেমানন্দে ॥
শ্রীগৌরাঙ্গকৃপাবলে বৈরাগ্য জন্মিল।
পিতার যে রাজ্যাস্পদ তাহে ঘৃণা হৈল ॥
সুন্দরী যুবতী নারী ভূষণে ভূষিত।
বিষতুল্য মানে তাহা হেরিয়া কম্পিত ॥
সর্ব্বত্যাগ করিয়া শ্রীগৌরাঙ্গচরণে।
যাইয়া প্রপন্ন হইবারে হৈল মনে ॥
নিকষিয়া যায় পুনপুন ধরি আনে।
পিতামাতা কাতর সদাই দুঃখ মনে ॥
নবলক্ষের রাজ্যাস্পদ সঁপিল তাঁহারে।
অপ্সরীর তুল্য যে যুবতী নারী ঘরে ॥
তথাচ রাখিতে নারে কৃষ্ণ-অনুরাগে।
সে সকল তুচ্ছ বিষয়ে সদা ভয় লাগে ॥ *
অনেক পহরা চৌকী রাখিয়া হারিল।
শেষে রজ্জু দিয়া হস্ত বান্ধিয়া রাখিল ॥
রঘুনাথ উৎকণ্ঠাতে গৌরাঙ্গ বলিয়া।
উচ্চৈঃস্বরে কান্দে সাধু ভূমেতে পড়িয়া ॥
কেহ শিষ্ট লোক কহে অনুচিত ইহ।
নির্ব্বোধ তোমরা কেহ বুঝিতে নারহ ॥
এ হেন ঐশ্বর্য্য আর এ যুবতী নারী।
হেন রজ্জু ছিঁড়িয়াছে তারে পরিহরি ॥ *
পট্টরজ্জু দিয়া কি বান্ধিয়া রাখা যায়।
হেন বৃথা বান্ধ খুলি দেহ হায় হায় ॥
এত শুনি বন্ধন খুলিয়া নিজজন।
অনেক বুঝায় সবে করিয়া ক্রন্দন ॥
তেঁহ হেটমাথে রহে কিছু নাহি কহে।
গৌরাঙ্গ হৃদয়ে যথা গ্রহ চাপে দেহে ॥
লোক চৌকি রাখি সবে সতর্কে রহিল।
রাত্রিযোগে রঘুনাথ উঠি পলাইল ॥
অতি উৎকণ্ঠিত মন উন্মত্তের প্রায়।
দিক বিদিক্ ফিরি বুলে গ্রাম না তাকায় ॥ †
জল কি জঙ্গল তৃণ কণ্টক শর্করা।
নাহি মানে ধায় মাত্র বাতুলের পারা ॥ ‡
বারো দিনে উত্তরিলা শ্রীপুরুষোত্তম।
তার মধ্যে তিনসন্ধ্যা আহার যে নাম ॥
পুরুষোত্তম গিয়া শ্রীমান চৈতন্যচরণে।
পড়িলা হঠাৎ গিয়া করিয়া ক্রন্দনে ॥
হে নাথ হে প্রভো ওহে করুণানিধান।
কৃপা কর শ্রীচরণে লইনু শরণ ॥
অনাথ অধম মুঞি গতিহীন দীন।
কৃপাবলোকন কর জানিয়া অধীন ॥
শ্রীচরণতলে পড়ি ধূলায় ধূসর।
স্তুতিনতি করে অতি কাতর অন্তর ॥
কাতর দেখিয়া প্রভুর দয়া উপজিল।
মুচকি হাসিয়া তুলি আলিঙ্গন কৈল ॥
শক্তি সঞ্চারিয়া তবে প্রেমভক্তি দিল।
নিজ পারিষদে প্রভু প্রধানে গণিল ॥
শ্রীমান্ দাস রঘুনাথ নাম হৈল খ্যাত।
পরমবৈরাগ্য কৃষ্ণপ্রেমে উনমত ॥
সিংহদ্বারে থাকি কৈল অযাচক-বৃত্তি।
কথোদিনে তাহা ছাড়ি কৈল কিছু যুক্তি ॥

---

* পাঠান্তরে—"সে সকল তুচ্ছ করি বিষয়-ভয়ে ভাগে।"

* পাঠান্তরে—"হেন রজ্জু ছিণ্ডে যেই ত হরি হরি।"

† পাঠান্তরে—"দিগ বিদিগ নাহি ফিরিয়া তাকায়

‡ পাঠান্তরে—"বাউলের পারা।"

শড়া মহাপ্রসাদ যাহা কুণ্ডেতে ডারয়ে।
ধুইয়া তাহার মধ্যে কণা যে থাকয়ে॥
তাহাই আহার মাত্র প্রাণরক্ষাকাজে।
বিষয়সুখের লেশমাত্র নাহি সুজে॥
প্রভু তাহা শুনি অতি আনন্দিত হিয়া।
প্রশংসেন অন্য ভক্তগণে শুনাইয়া॥
প্রভুর আজ্ঞায় দাস গোসাঞি মহান।
কথোদিনে কৈল বৃন্দাবনেতে গমন॥
শ্রীরাধাকুণ্ডের তীরে করিলেন বাস।
দিবানিশি সদা রাধাকৃষ্ণপ্রেমোল্লাস॥
রাধাকৃষ্ণপ্রাপ্তি লাগি সদা উৎকণ্ঠিত।
সদা হাহাকার ক্ষণে স্থির নহে চিত॥
হ হে বৃন্দ বনেশ্বরি হে ব্রজনাগর।
দেখাইয়া শ্রীচরণ প্রাণ রাখ মোর॥
নিদ্রা হরি নাহি সদা করয়ে ফুৎকার।
াহস্ফূর্ত্তি নাহি সদা যেন মাতোয়ার॥
াস-গোস্বামীর পূর্ব্বাপর যত লীলা।
হিতে নারিএ কিছু সংক্ষেপে বর্ণিলা॥
তিতপাবন দাসগোস্বামিচরণ।
চা সবার পরম উপায় অতি ধন॥
ঃ শ্রীগোস্বামী প্রভু কৃপাদৃষ্টি কর।
ন্দদাস মস্তকে চরণপদ্ম ধর॥

———

## চরিত্র শ্রীরূপ-সনাতন ও শ্রীজীব গোস্বামী।

(দোঁহা—মূল হিন্দী)

শ্রীরূপসনাতন ভক্তিজল
শ্রীজীব গোস্বামী সর গম্ভীর।
লা ভজন সুপক্ক কষায়ন কবহুঁ ন লাগি।
াবন দৃঢ়বাস যুগল চরননি অনুরাগী॥
ৰ লেখনি পানি অঘট অক্ষয় চিত দীনো।
গ্রন্থনকো সার সবৈ হস্তামল কীনো॥

অস্যার্থঃ—

রূপ শ্রীসনাতন শ্রীজীব গোস্বামী।
ভক্তিমূর্ত্তির প্রকট নর-ভূমি॥
মাকারাকার বৃত্তি অষ্ট যে সাত্ত্বিকী।
ঈ বহয়ে সদা চরকি চরকি॥

সর্ব্বশাস্ত্রবেত্তা মহাপণ্ডিত অগাধ।
সিদ্ধান্ত স্থাপিলা অসংভাষা করি বাধ॥ *
সুশীল সুধীর শুভমতি শিষ্ট শান্ত।
প্রিয়ংবদ পর-উপকারেতে একান্ত॥
সর্ব্বগুণাকর গুণ কহনে না যায়।
ত্রৈলোক্যপাবন মহা-মহান্ত-আশয়॥
নানাগ্রন্থ কৈল সর্ব্বশাস্ত্রের সিদ্ধান্ত।
প্রাকৃত পণ্ডিতে যার নাহি পায় অন্ত॥
পরম উপায় যাহা আশ্রয় করিয়া।
কৃষ্ণভক্তিতত্ত্ব পায় জগত ভরিয়া॥
কর্ম্মজ্ঞানে লোক সব জড়িত আছিল।
শুদ্ধভক্তি অমৃতের স্বাদ আস্বাদিল॥
এ হেন দয়ার নিধি ভুবনে আইল।
জীবত্রাণ হেতু বুঝি বিধি সিরজিল॥
গুণ কে কহিতে পারে যাঁহার সদ্গুণে।
বশীভূত শ্রীগৌরাঙ্গ আপনি বাখানে॥
বৃন্দাবন হৈতে যদি আইসে কোন জন।
তাহারে পুছয়ে প্রভু করিয়া যতন॥
কেমতে আছয়ে মোর শ্রীবৃন্দাবন।
কেমন আছয়ে মোর রূপ-সনাতন॥
সৌভাগ্যের সীমা যাতে গুণের সাগর।
পূজ্য আরাধ্যমধ্যে জগতের সার॥
মহাভক্তি মহাপ্রেম মহান পাণ্ডিত্য।
মহাজিতেন্দ্রিয় মহাগুণবান নিত্য॥
শ্রীরূপ শ্রীসনাতন দুই সহোদর।
উজীর আছিলা দোঁহে গৌড়িয়া পাৎসার॥
দবীরখাস নাম আর সাকর মল্লিক।
খেতাব দোঁহার সর্ব্বখেতাবে অধিক॥
বড় বুদ্ধিমান বড় প্রতাপে উন্নত।
অর্থে পরিপূর্ণ যথা লক্ষ্মী বশীভূত॥
ভাগ্যের দেখহ সীমা দয়াল গৌরাঙ্গ।
পূর্ণ কৃপা কৈলা যাতে ছুটে সর্ব্বসঙ্গ॥ †
প্রথমে শ্রীবৃন্দাবন-গমন উদ্যমে।
প্রভু কানাইর নাটশালা নামে গ্রামে॥

---

* পাঠান্তরে—"অসদ্ব্যাখ্যা।"

† পাঠান্তরে—"পূর্ণ কৃপা করে যারে কৈল সর্ব্ব বন্ধ।"

আইলেন যবে শুনি রূপ সনাতন।
রাত্রিযোগে গিয়া লৈল চরণে শরণ॥
বহু স্তুতি নতি করি চরণে পড়িয়া।
আত্মসমর্পণ কৈলা কাতর হইয়া॥
প্রভু বড় কৃপা কৈলা দয়ার্দ্র হইয়া।
সংক্ষেপে কহিলা কিছু উপদেশ দিয়া॥
বিষয় তেজিয়া হও নিশ্চিন্ত মানস।
পশ্চাৎ মিলিব মুঞি কহিল বিশেষ॥
প্রভুরে দেখিতে লোক লক্ষ লক্ষ আইসে।
সঙ্গ নাহি ছাড়ে চলে ঘেরি চারিপাশে॥
সনাতন কহে প্রভু লোক লক্ষ কোটি।
সহ বৃন্দাবন যাওয়া নহে পরিপাটী॥
সনাতনবাক্যে প্রভু আনন্দিত হিয়া।
অতিগ্রাহ্য কৈলা সেই বাক্য প্রশংসিয়া॥
রূপ সনাতন নাম দোঁহাকারে দিয়া।
পুন ফিরি পুরুষোত্তম গেলেন চলিয়া॥
প্রভুর কৃপায় কৃষ্ণে দৃঢ় অনুরাগ
জন্মিল যাহাতে আর পরম বৈরাগ্য॥
প্রথমে শ্রীরূপ গেলা বিষয় ছাড়িয়া।
কৃষ্ণাবেশে মগ্ন সদা বৃন্দাবনে গিয়া॥
শ্রীল সনাতন সদা উৎকণ্ঠিত মন।
বৈরাগ্যের পথে নিজ রাখিয়া নয়ন॥
রাজকর্ম্মে নাহি জ্ঞান বিরলেতে বসি।
শাস্ত্র অনুশীলন করেন দিবানিশি॥
পাতসা ভাবিয়া লোক পাঠাইলে কহে।
কহ গিয়া তার কিছু পীড়া হয় দেহে॥
পীড়া শুনি পুন রাজা বৈদ্য পাঠাইলা।
বৈদ্য আসি পরখিয়া সুস্থ দেখি গেলা॥
সুস্থ শুনিঞা রাজা উদ্বিগ্ন হইয়া।
আপনি আইলা সনাতনেরে চাহিয়া॥
আস্তেব্যস্তে সনাতন সম্মান করিয়া।
বসাইল উপযুক্ত আসন অর্পিয়া॥
রাজা কহে তোমার মনের কথা কিবা।
কার্য্যে নাহি যাহ নাহি বুঝি কি করিবা॥
এক ভাই তোমার ফকির হৈয়া গেলা।
তুমিহ তাহাই বুঝি করিবে ভাবিলা॥
তবে সনাতন কহে অন্তরের মর্ম্ম।
আমা হৈতে আর নাহি চলিবেক কর্ম্ম॥
তত্ব বুঝি সনাতনে রাখে কারাগারে।
কয়েদ রাখিলা কিন্তু বিষাদ অন্তরে॥
দৈবাৎ চলিলা রাজা দক্ষিণদেশেতে।
কোন প্রতিযোগী সনে বিগ্রহ করিতে॥
হেথা বন্দিখানার যে প্রধান যবন।
তাহারে মিনতি করি কহে সনাতন॥
আমি তব আজন্ম যে উপকার কৈনু।
তার প্রত্যুপকার মোর কিছু কর তনু॥
মোরে বন্দিখানা হৈতে যদি ছাড়ি দেহ।
গোসাঞি তরাবে তব বাপদাদা সহ॥
আর পাঁচ হাজার যে মুদ্রা আগে লহ।
ধর্ম্ম অর্থ লাভ হবে যদ্যপি করহ॥
জমাদার কহয়ে যে আজ্ঞা কর পারি।
কিন্তু যে ওস্কির হৈলে প্রাণে পাছে মরি॥
তেঁহ কহে ভয় কি যুকতি আছে ভাল।
রাজারে কহিবে তেঁহ জলে প্রবেশিল॥
গঙ্গাতে লইয়া গেনু স্নান করাইতে।
ঝাঁপ দিয়া ডুবিয়া মরিল বিবেকেতে॥
এ দেশে না রব মুঞি হৈয়া দরবেশ।
দেশান্তর যাব রাজা না পাবে উদ্দেশ॥
তথাচ যবন-মন প্রসন্ন নহিল।
তবে আর কিছু মনে যুকতি করিল॥
সাত হাজার মুদ্রা আনি যবনের আগে।
ধরিলা যবন সেই মুদ্রা অনুরাগে॥
খালাস করিয়া গঙ্গা পার করি দিলা।
ঈশান নামেতে ভৃত্যসহিত চলিলা॥
লুকাইয়া পঞ্চদশ মোহর ঈশান।
পথের সম্বল হেতু বান্ধি লইলেন॥
বনপথে চলে গোসাঞি নগর ছাড়িয়া।
ফল মূল জল মাত্র আহার করিয়া॥
কথোক দিবসে গেলা পাতড়া-পর্ব্বতে।
তথা এক দস্যু হয় কুটুম্বসহিতে॥
ভূঞা বলি খ্যাত হয় হাতগণনাতে।
যার স্থানে যেই দ্রব্য পারয়ে কহিতে॥
উত্তরিলা অপরাহ্ন সময় যাইয়া।
হাত গণি নিজ স্বার্থ জানি সেই ভূঞা।
গোসাঞিরে বহু সমাদরে সেবা কৈলা।
রাজমন্ত্রী সনাতন চিন্তিতে লাগিলা॥

এই ব্যক্তি বিনে পরিচয়ে কেনে মোরে।
যথোচিত প্রণয় আদর ভক্তি করে॥
বিরলে ডাকিয়া কিছু পুছেন ঈশানে।
সত্য কহ কিছু দ্রব্য আছে তব স্থানে॥
ঈশান কহেন আছে সপ্ত মোহর।
গোসাঞি কহেন এই কৃতান্তের চর॥
কেন আনিয়াছ সাথে করিয়া যতন।
ত্যাগ কর এখনি যে যাইবে জীবন॥
এত কহি মোহর ঈশানস্থান হৈতে।
মাগিয়া লইলা সুধী দস্যে সমর্পিতে॥
একটি ঈশানে দিয়া ছয়টি লইয়া।
ভূঞার হস্তেতে দিলা বিনয় করিয়া॥
হাসিয়া কহয়ে ভূঞা সুবুদ্ধি যে তুমি।
ইহা হেতু রাত্রে তোমায় মারিতাম আমি॥
ছয়টি মোহর দিলে আর এক হয়।
ভাল ভাল থাকুক নাহিক কিছু ভয়॥
ভাল কৈলে দ্রব্য দিলে আপন ইচ্ছায়।
তুষ্ট হৈনু নাহি লব দিব যে তোমায়॥
এত বলি মোহর ফিরিয়া পুন দিল।
গোসাঞি একান্তে তাহা লৈতে না চাহিল॥
তথাচ যতন করি তাঁর হস্তে দিল।
গোসাঞি লইয়া মুদ্রা ঈশানে সঁপিল॥
তাহারে কহিলা এই স্বর্ণমুদ্রা লও।
মোর সঙ্গ ছাড়ি তুমি গৃহে চলি যাও॥
রোদন করিয়া তেঁহ গৃহে চলি গেলা।
কৃষ্ণ কৃষ্ণ বলি গোসাঞি চলিলা একেলা॥ *
চলিতে চলিতে হাজিপুর গ্রামে গিয়া।
রাত্রে এক বাগিচাতে রহিলা পড়িয়া॥
তাঁর ভগ্নীপতি ঘোড়া-খরিদ-কারণ।
আসিয়াছে সেই বাগিচাতে বাসস্থান॥
হাওয়াখানা টুঙ্গির উপরে বসিয়াছে।
নিকটে গোসাঞি কৃষ্ণ কৃষ্ণ ফুকারিছে॥
স্বর শুনি মনে কিছু সন্দিগ্ধ হইয়া।
নামিয়া আপনি তথা গেলেন চলিয়া॥
দেখে গিয়া বসি রাজমন্ত্রী সনাতন।
চমৎকার হৈল মুখে না সরে বচন॥

হাহাকার করিয়া অঙ্গুলি নাকে ধরি।
কহয়ে খেদোক্তি করি চক্ষে পড়ে বারি॥
একি দশা আহা হেন রাজ্যপদ ছাড়ি।
মলিন বসনে কেনে ভূমে গড়াগড়ি॥
এ হেন সুখের দেহে এতেক কেলেশ।
কেমনে সহিব এ দুঃখের নাহি শেষ॥
বৈরাগ্য না কর গৃহে বসি কৃষ্ণ ভজ।
আইস আইস গৃহে মলিন বস্ত্র তেজ॥
সনাতন বলে ভাই ও কথা না কহ।
মোর ভাগ্যে যাহা আছে তুমি ঘরে যাহ॥
উৎকট বুঝিয়া তেঁহ পুন না কহিল।
শীতনিবারণ হেতু শাল আনি দিল॥
গোসাঞি হাসিয়া তাহা দূরে তেয়াগিল।
তাহা দেখি পুন ফক বনাত আনিল॥
উত্তম জানিয়া সাধু তাহাও না নিল।
তবে তেঁহ মনে কিছু বিচার করিল॥
বুঝিয়া আশয় এক ভোট যে কম্বল।
আনিয়া দিলেন তবে চক্ষে বহে জল॥
তাহাই লইয়া অঙ্গে উঠিলা গোসাঞি।
চলিলা পশ্চিম দিকে সঙ্গে কেহ নাই॥
শ্রীচৈতন্যশ্রীচরণ লক্ষ্য যে করিয়া।
উত্তরিলা সাধুত্তম কাশী-পুরে গিয়া॥
শ্রীচৈতন্য বলিয়া ফুকারে বারেবার।
গদগদভাবে বহে গলদশ্রুধার॥
যারে তারে পুছে ভাই গৌরাঙ্গসুন্দর।
কেহ দেখিয়াছ কোথা গুণের সাগর॥
উন্মত্তের প্রায় সাধু খুঁজিয়া বেড়ায়।
চন্দ্রশেখরের ঘরে জানিলা নিশ্চয়॥
দ্বারে গিয়া ভাবে সাধু ভিতরে যাবার।
নীচ অধম আমি নাহি অধিকার॥
এত ভাবি বাহির-দুয়ারে বসি আছে।
সর্ব্বজ্ঞের শিরোমণি তাহা জানিয়াছে॥
ঘর হৈতে কহে প্রভু কোন নিজজনে।
দেখ ত বাহিরে কেহ বৈষ্ণব ওখানে॥
বসিয়া থাকয়ে যদি বোলাইয়া আন।
তেঁহ দেখি আসিয়া প্রভুরে কহে পুন॥
বৈষ্ণব না হয় এক কাঙ্গাল আছয়।
প্রভু কহে বোলাইয়া আন যেহ হয়॥

* পাঠান্তরে—"শ্রীকৃষ্ণ স্মরিয়া গোসাঞি চলিলা একেলা।"

যতন করিয়া তবে ডাকিয়া আনিল।
প্রভু-দরশনে সাধু আনন্দে ভাসিল॥
দুই গোচ্ছা তৃণ করে, এক গোচ্ছা দন্তে ধরে,
পড়িলা গৌরাঙ্গ-রাঙ্গা-পায়।
দুনয়নে শতধারা, রাজদণ্ডিজন-পারা,
অপরাধী আপনা মানয়॥
তোমার চরণ নাহি, ভজি মোর গতি এহি,
সংসার ভ্রমণে সদা ফিরি।
কদর্য্য বিষয়ভোগ, কামাদি ষড়ঙ্গ রোগ,
তাহে ভ্রমি সুখবুদ্ধি করি॥
নীচসঙ্গে সদা স্থিতি, নীচ ব্যবহারে মতি,
নীচকর্ম্মে সদাই উল্লাস।
এ হেন দুর্লভ জন্ম, পাইয়ে কি কৈনু কর্ম্ম,
কেবল হইল উপহাস॥
শরণ লইনু প্রভু, হে নাথ গৌরাঙ্গ বিভু,
করুণা-কটাক্ষ মোরে কর।
ও রাঙ্গা চরণে মতি, ত্রৈলোক্যের সারগতি,
এ অধম জনারে বিচার॥
সনাতনের আর্ত্তনাদ, শুনিয়া দৈন্য-বিষাদ,
ছলছল প্রভুর নয়ন।
আলিঙ্গন দিতে চায়, সনাতন পাছে ধায়,
কহে মোরে না কর স্পর্শন॥
তোমা স্পর্শযোগ্য প্রভু, মুঞি ছার নহি কভু,
ঘৃণাস্পদময় এই দেহ।
পাপময় সুকদর্য্য, সাধুর সভায় বর্জ্জ্য,
মোরে স্পর্শ প্রভু না করহ॥
প্রভু কহে সনাতন, দৈন্য কর সম্বরণ,
তোর দৈন্যে ফাটে মোর বুক।
কৃষ্ণ যে দয়াল হয়, ভাল মন্দ না গণয়,
হইল যে তোমার সম্মুখ॥
কৃষ্ণকৃপা তোমা'পরি, যতেক কহিতে নারি,
উদ্ধারিলা বিষয়কূপেতে।
নিষ্পাপ তোমার দেহ, কৃষ্ণভক্তি মতি অহ,
তোমা স্পর্শি পবিত্র হইতে॥
সনাতনের হাতে ধরি, বসাইয়া গৌরহরি,
আগমন শুভবার্ত্তা পুছে।
ভোট-কম্বল গায়, প্রভুরে নাহিক ভায়,
বিষয়ের শেষ কিছু আছে॥
অন্তরে প্রভু ভাবয়, ভোটপানে ঘন চায়,
সনাতন তৎক্ষণে বুঝিলা।
ক্ষণেক বিলম্বে উঠে, গিয়া জাহ্নবীর তটে,
মনে কিছু যুকতি করিলা॥
ভোট-কম্বলখানি, এক যে বৈষ্ণব জানি,
তাঁরে দিয়া তাঁর কান্থাখানি।
পরিবর্ত্ত করি লৈল, তেঁহ তাহে তুষ্ট হৈল,
গোসাঞি লইল শ্লাঘা মানি॥
সেই কান্থা গলে দিয়া, প্রভুর নিকটে গিয়া,
দণ্ডবত করিয়া পড়িলা।
প্রভু গলে কান্থা দেখি, ছলছল করে আঁখি,
উঠাইয়া আলিঙ্গন কৈলা॥
প্রভু কহে সনাতন, কৃষ্ণ যে রতনধন,
অনেক যে দুঃখেতে মিলয়।
দেহ গেহ পুত্র দার, বিষয় বাসনা আর,
সর্ব্ব আশা যদি তেয়াগয়॥
তবে প্রভু সনাতনে বড় কৃপা কৈলা।
শক্তি সঞ্চারিয়া নিজ তত্ত্ব জানাইলা॥
সুমধুর নানা তত্ত্ব যে কহিলা বাণী।
মূর্খ মুঞি সে সকল কহিতে না জানি॥
সনাতনে কহে তুমি বৃন্দাবনে গিয়া।
ভক্তিতত্ত্ব প্রকাশহ শাস্ত্র বিচারিয়া॥
যতেক কহিল মুঞি এই মত সার।
সিদ্ধান্ত যে এই হয় শাস্ত্র-অনুসার॥
মহিষী-হরণ-আদি লোকে না বুঝিয়া।
কুব্যাখ্যা করয়ে যত মর্ম্ম না জানিয়া॥
সে সব ভঞ্জন করি সিদ্ধান্ত স্থাপিয়া।
অদ্বৈত বিরুদ্ধমত নিরাশ করিয়া॥
নানাগ্রন্থ বর্ণন করহ লোকহিতে।
কৃষ্ণ-কৃপা তোমারে হইবে অচিরাতে॥
সনাতন কহে প্রভু এ সব বিচার।
মূর্খ হৈয়া কেমতে করিব মুঞি ছার॥
প্রভু কহে মোর আজ্ঞায় বেদশাস্ত্র যত।
হৃদয়ে উদয় হবে সুসিদ্ধান্ত মত॥
এক চতুরাই কৈলা তবে সনাতন।
পুছয়ে প্রভুর স্থানে করিয়া যতন॥
শুক্ল রক্ত তথা পীত ইত্যাদিক করি।
যুগে যুগে অবতার করেন যে হরি॥

তিন যুগে যে যে অবতার তা কহিলে।
পীতবর্ণ কলিতে কে তাহা না বলিলে॥
প্রভু কহে সনাতন চতুরাই ছাড়।
এই বাক্যে নিজ তত্ত্ব কহিলা যে দড়॥
সংক্ষেপে কহিনু প্রভুসহিত মিলন।
তবে চলি গেলা গোসাঞি শ্রীবৃন্দাবন॥
অলৌকিক অনন্তর গোসাঞির প্রেম।
বৈরাগ্যের সীমা আর অপতিত-নেম॥
মূর্ত্তিমান্ মহাতেজ সমুদ্র গম্ভীর।
সাগরান্তা পৃথিবীর মধ্যে এক ধীর॥
প্রতিদিন এক এক বৃক্ষতলে বাস।
প্রতিদিন পরিক্রমা নাহিক আলস॥
বৃক্ষতলে বসি সদা গ্রন্থানুশীলন।
অলক্ষ্যে করেন পরিক্রমা বৃন্দাবন॥
এক লীলা গোসাঞির শুন চমৎকার।
যাহার শ্রবণে হয় ভবনিধি পার॥
একদিন গোসাঞি স্নান করিতে যমুনা।
স্পর্শমণি পাইলেন যাতে হয় সোণা॥
মনে ভাবে কোন দীনদরিদ্র দেখিয়া।
তারে দিব এখন কোথাও রাখি লৈয়া॥
স্পর্শ না করিয়া খাপরাতে ধরি লঞা।
কোন স্থানে রাখিলা মৃত্তিকা আচ্ছাদিয়া॥
দৈবযোগে গৌড়দেশে এক যে ব্রাহ্মণ।
বর্দ্ধমান দক্ষিণে মানকরেতে ভবন॥
জীবন তাহার নাম বহুত কুটুম্ব।
সুদরিদ্রে কিছুমাত্র নাহি অবলম্ব॥
বিবেকী হইয়া কাশীপুরেতে যাইয়া।
অর্থাকাঙ্ক্ষী হই বহু বৎসর ব্যাপিয়া॥
শিব-আরাধনা কৈল শিব-ব্রত করি *
প্রসন্ন হইয়া শিব কহে বিপ্রোপরি॥
বৃন্দাবনে যাহ তথা সনাতন নাম।
সাধুর নিকটে গিয়া পূরিবেক কাম॥
বহুধন পাবে তথা যাবে দরিদ্রতা।
লোকেতে দুর্লভ যাহা সর্ব্বদুঃখহন্তা॥
কিবা দয়াময় দেখ দেবদেববর। †
গরল চাহিতে দিলা অমৃতসাগর॥

শিবের আজ্ঞাতে বিপ্র ধনের আশাতে।
বৃন্দাবনধাম তবে চলিলা ত্বরিতে॥
বিপ্রের সংসার-ক্ষয় উন্মুখ-সময়।
তাহা নাহি জানে ধন চিন্তয়ে হৃদয়॥
বিধাতা সদয় যবে হয় দুঃখিজনে।
গুপ্তলি খুঁজিতে হস্তে মিলয়ে রতনে॥
কথোদিনে বৃন্দাবনধামে সনাতন।
নিকট হইল গিয়া সুকৃতি ব্রাহ্মণ॥
গোসাঞিরে গিয়া বিপ্র দণ্ডবৎ করি।
আনন্দ আবেশে রহে করযোড় করি॥
গোসাঞি প্রণাম করি করি যোড়কর।
পুছেন ব্রাহ্মণে মিষ্টবাক্যে প্রিয়ঙ্কর॥
কে তুমি ঠাকুরমহাশয় কিবা অর্থে।
আগমন করি কৃপা হৈল মোর মাথে॥
গোসাঞির নম্রতাসুমিষ্ট বাক্য শুনি।
দ্রবিল বিপ্রের চিত্ত চমৎকার গণি॥
বিপ্র কহে মহাশয় আমি সুদরিদ্র।
অর্থ লাগি বহুকাল ভজিলাম রুদ্র॥
কৃপা করি মহাদেব আদেশ করিলা।
তোমার চরণে মোরে আসিতে কহিলা॥
বৃন্দাবনে সনাতন গোসাঞির স্থান।
যাইলে পাইবে অর্থ ইথে নাহি আন॥ *
গোসাঞি কহেন মুঞি অর্থ কোথা পাব।
মহাদেব মোর স্থানে কি হেতু পাঠাব॥
ভিক্ষাজীবী মুঞি মোর অর্থ কোথা হয়।
ইহা শুনি ব্রাহ্মণের বিদরে হৃদয়॥
হাহা মোর ভাগ্যে কি ঈশ্বর প্রতারিলা।
কিংবা মুঞি স্বপনে কি প্রলাপ দেখিলা।
ব্রাহ্মণে কাতর দেখি বলেন গোসাঞি।
আকাশ পাতাল ভাবি কূল নাহি পাই॥
দৈবাৎ পড়িল মনে মণির বৃত্তান্ত।
আশ্বাস করিয়া ব্রাহ্মণেরে কহে শান্ত॥
হয় হয় ঠাকুর মোর স্মরণ হইল।
মিথ্যা নহে শ্রীমহাদেব যে কহিল॥
স্পর্শমণি লবে চল দেখাইয়া দিই।
বিস্মিত হইনু তে কারণে কহি নাই॥

---

* পাঠান্তরে—"তীব্র তপ করি।"
† "পাঠান্তরে—আহা কিবা দয়াময় দেব মহেশ্বর।"

* পাঠান্তরে—"পরম রতন।"

অতএব অকাতরে যদি ইহা দেহ।
তবে মোরে সত্য হৈতে রক্ষা যে করহ ॥
রাজা বলে এই দেহ অসার অনিত্য।
পর উপকারে যেহ লাগে সেই সত্য।
ইহা বিনু ভাগ্য মোর কিবা আছে আর।
ভস্ম না হইয়া হবে পর উপকার ॥
ব্রাহ্মণ কহয়ে তোমার স্ত্রী এক ভাগে।
করাত টানিবে আর পুত্র অন্যদিগে ॥
রাজার আজ্ঞায় দুই গৃহিণী তনয়।
দুই জনে দুই দিগে করাত টানয় ॥
নাসা-ত্বক কাটি যবে করাত আইল।
চক্ষু হৈতে তবে জলবিন্দু পাত হৈল ॥
ব্রাহ্মণ দেখিয়া তবে ক্রোধে জ্বলি গেলা।
কহে হাঁরে দুষ্টমতি কাতর হইলা ॥
রাজা বলে ঠাকুর মুঞি তাহে না কাতর।
অর্দ্ধ অঙ্গ বৃথা হৈল এ হেতু ফাঁফর ॥
তখন শ্রীকৃষ্ণচন্দ্র প্রসন্ন হইয়া।
দেখা দিলা নিজরূপ প্রকাশ করিয়া ॥
শুভদৃষ্টে নৃপদেহ পূর্ব্বমত হৈল।
চমৎকার হইয়া শ্রীচরণে পড়িল ॥
কৃষ্ণ কহে রাজা তব চরিত্র দেখিতে।
কৌতুকে আইনু মুঞি পরীক্ষা করিতে ॥
রাজা কহে প্রভু মোরে এক বর দিবে।
এতাদৃশ পরীক্ষণ কারে না করিবে ॥ *
অতএব হরির ভকত যেই হয়।
তাঁহার চরিত্রমুদ্রা বিজ্ঞে না বুঝয় ॥
তাঁহার দাসের দাস যেই জন হয়।
তাঁহার আশয় পণ্ডিতের বেদ্য নয় ॥
কেহ কহে মোরধ্বজ দানশীল হয়।
কেহ কহে জ্ঞানী কেহ তপস্বী কহয় ॥
অতএব যেবা যেই অধিকারী হয়। †
যথার্থ না জানি নিজমত সেই লয় ॥
মোরধ্বজ কৃষ্ণভক্ত জানিহ নিতান্ত।
পর উপকারে যথা দধীচি মহান্ত ॥

* পাঠান্তরে—"ঈদৃশ পরীক্ষা আর কভু না করিবে।"
† পাঠান্তর—"যার যতদূর দৌড় হয়।"

## চরিত্র অলর্কজীর।

এক রাজা হয় তার স্ত্রী মন্দালসা।
ভাগবত তেঁহ যাঁর সঙ্গ ভবনাশা ॥
পর-উপকার মাত্র প্রতিজ্ঞা যাঁহার।
পরায় সবার গলে কৃষ্ণভক্তিহার ॥
ক্রমে ক্রমে চারি পুত্র জন্মিলা উদরে।
কৃষ্ণভক্তি দীক্ষা শিক্ষা দিয়া সবে তারে ॥
মন্দালসা সতীগর্ভ যে করে ভজনা।
পুনর্ব্বার নাহি হয় গর্ভের যন্ত্রণা ॥ *
রাজা নাহি জানে অন্তঃপুরে † পুত্রগণে।
শ্রীকৃষ্ণভজনে পাঠাইয়া দেয় বনে ॥
রাণীর যুক্তিতে যায় রাজা নাহি জানে।
পুত্রশোকে মগ্ন রাজা স্থির নহে মনে ॥
পুনরায় আর এক পুত্র জনমিল।
অন্নপ্রাশনে রাজা বহ্বারম্ভ কৈল ॥
নামকরণের কালে রাণীরে জিজ্ঞাসে।
ধনী বড় হবে পুত্র জন্মলগ্নবশে ॥
অতএব ধনেশ বলিয়া নাম রাখি।
রাণী বলে এ ত বড় মোহ অন্ধ দেখি ॥
মনে ক্ষুব্ধ হৈয়া কিছু কহে মন্দালসা।
পুত্রের ঐশ্বর্য্যে তোমার বড় দেখি আশা ॥
পুত্র আর রাজ্য মান ধনে কি করিবে।
অভিমানফলমাত্র পরিণাম যাবে ॥
অতএব কৃষ্ণে ভক্তিধন আশা করি।
পুত্রে হরিদাস নাম রাখহ বিচারি ॥
রাণীর বচনে রাজা চমকিত চিত্ত।
বাহির করিল মোর প্রিয়ো চারি পুত্র ॥
ভাবিয়া ক্ষণেক রাজা স্তব্ধপ্রায় রহে।
শোকাকুল হইয়া রাণীরে কিছু কহে ॥
বুঝিলাম তোমার এমত ব্যবহার।
তুমি চারি পুত্র বনে পাঠাইলা আমার ॥
যে কৈলে সে কৈলে এবে মোর মুখ চাহ।
এবার মিনতি মোর এ পুত্রে রাখহ ॥
রাজা হইবারে এক চাহি ত অবশ্য।
রাজা বিনে ধর্ম্মনাশ লোকে হয় দস্য ॥

* পাঠান্তরে—"বাসনা।"
† পাঠান্তরে—"অন্তঃপুরে।"

ার কথায় মন প্রসন্ন না হয়।
পি স্বামীর মুখ চাহিয়া কহয় ॥
া ভাল এ সন্তান রাজ্যে রাজা হবে।
ার কোলেতে রাখ প্রীতি জন্মাইবে॥
। নাম রাখিলেন অলর্ক বলিয়া।
গ্য হইল বলি দুঃখিত হইয়া॥
াক দিবসে কিছু জ্ঞানবান্ হইতে।
দূরে রাখয়ে মায়ের স্থান হৈতে॥
। মনে ভাবে মোর পাঁচটী সন্ততি।
ত উদ্ধার হৈল এ কের কি গতি॥
য়া অন্তরে কিছু উপায় সৃজিল।
ভক্তিতত্ত্ব এক পত্রেতে লিখিল॥
ার সম্পুট করি তাহাতে রাখিয়া।
বন্ধ কৈল যেন না দেখে খুলিয়া॥
স্থানে দিলা সেই সম্পুটরতন।
লা রাখিবে অতি করিয়া যতন॥
। তোমার ঘোর বিপদ পড়িবে।
নি বিরলে ইহা খুলিয়া দেখিবে॥
বিপদ হৈতে উদ্ধার হইবে।
সময় না খুলিবে পূজাদি করিবে॥
র অন্তরে কিছু নিগূঢ় আশয়।
মতি নহে বিনে দুঃখের সময়॥
কারনে আপদ সময় খুলিবারে।
। করিয়া রাণী কহি দিলা তারে॥
র্ক পাইয়া তারে অতি যত্ন করি।
ঢ় স্থানেতে রাখে চিত্তে হর্ষ ভরি॥
ার অন্তরে কিছু উৎকণ্ঠা আছয়।
হ বালকেরে রাণী কোন যুক্তি দেয়॥
ক্ষাতে * রাজা পুত্রে কথোদিন বাদ।
। লয়্যা রাখে যথা কর্ম্মি-মায়াবাদ॥
া রাজা রাণী দোঁহার বিয়োগ হইল।
র্ক যে রাজসিংহাসনেতে বসিল॥
র চারি ভাই যাঁরা বৈরাগ্য করিলা।
ারা শুনিলা ছোট ভাই রাজা হইলা॥
জনে মিলি দুঃখ ভাবিয়া অন্তরে।
ষ্ঠ ভ্রাতার ত্রাণ উপায় বিচারে॥

মাতা আমাদিগের ত্রাণ কৃপা করি কৈল।
ছোট ভাইটিরে অন্ধকূপে ডারি গেল॥
এত চিন্তি তবে এক উপায় সৃজিল।
তার প্রতিযোগি-রাজা-সহিত মিলিল॥
রাজবেশ করি সবে যাইয়া তথায়।
মোরা তব প্রতিযোগি রাজার তনয়॥
শিশুকাল হৈতে তীর্থভ্রমণ মোরা করি।
কনিষ্ঠ হেথায় হৈল রাজ্যে অধিকারী॥
পৈতৃক রাজ্যেতে জ্যেষ্ঠ দায়াদ * থাকিতে।
কনিষ্ঠ না হয় রাজা বিচারসম্মতে॥
অতএব তুমি মোর পক্ষপাত কর।
তোমার শরণ লৈনু যে হয় বিচার॥
এত শুনি রাজা বহু আশ্বাস করিলা।
অলর্ক স্থানেতে তবে কহি পাঠাইলা॥
অলর্ক রাজ্য করে সুখে আসক্ত হইয়া।
কহে 'কোথাকার ভাই' উপেক্ষা করিয়া॥
তবে যুদ্ধ করিবারে প্রবৃত্ত হইলা।
অলর্ক হারিয়া ঘোর বিপদে পড়িলা॥
সেইকালে মাতাদত্ত সোণার পুটিকা।
মনে পড়ি গেলা সেই বিপদনাশিকা॥
মাতা মোরে কহে যবে বিপদে পড়িবে।
খুলিয়া দেখিবে অন্য সময় না দেখিবে॥
অতএব এই ঘোর বিপদ সময়।
এইকালে সেই কৌটা খুলিতে যুয়ায়॥
ইহা চিন্তি সেই রত্নপুটিকা খুলিলা।
দারিদ্র ভঞ্জন বিধি নিধি পাঠাইলা॥
সাগর-পতিতে বুঝি তরি আসি মিলে।
অন্ধকূপ হৈতে বন্ধুলোক যেন তোলে॥
অতএব শুভনিশি প্রভাত হইল।
খুলিয়া পরমতত্ত্ব পত্রী পাঠ কৈল॥
শুদ্ধ কৃষ্ণভক্তি যাতে আছে তাৎপর্য্যার্থ।
ত্রৈলোক্যের রাজ্য আর মুক্তি তর্ক ব্যর্থ।
পড়িতে পড়িতে হৈল বিবেক উদয়।
শ্রীকৃষ্ণ পদারবিন্দে মতি উপজয়॥
ভ্রাতাগণে কহিয়া পাঠায় মহামতি।
তোমরা আসিয়া লহ এ ঘরবসতি॥

* পাঠান্তরে—"আশঙ্কাতে।"

* পাঠান্তরে—"আতায়ি।"

মাতা মোরে বকি রত্ন পুটিকাতে ভরি।
মহাসম্পদ রাজ্য রাখি ভস্মে দিল ডারি॥
পুনশ্চ তাঁহার কৃপাপুটিকা খুলিয়া।
অর্থ প্রাপ্ত হৈল এবে চলিনু লইয়া॥
ইহা কহি একমাত্র কৌপীন পরিয়া।
শ্রীকৃষ্ণভজনে গেলা সব তেয়াগিয়া॥
ভ্রাতাগণ জানিলা অলর্ক বনে গেলা।
প্রতিযোগী রাজা স্থানে খুলিয়া কহিলা॥
আমাদিগের রাজ্য-হেতু তাৎপর্য্য নহে।
ভ্রাতা অলর্ক মহা অন্ধকূপে রহে॥
তাহার উদ্ধার হেতু ভূমিকা করিনু।
কার্য্যসিদ্ধ হৈল মোরা বিদায় হইনু॥
প্রয়াস পাইয়া তুমি রাজ্য যে জিনিলা।
তুমি ভোগ করহ সে তোমার হইলা॥
ইহা বলি ভেক যে কৌপীন কমুণ্ডল।
লইয়া চলিলা হর্ষে অন্তর নির্ম্মল॥
যাইয়া মিলিলা যথা আছে অলর্ক ভাই।
পরস্পর বলাবলি গলাগলি যাই॥
অতএব কৃষ্ণভক্তি আর ভক্তরীত।
অপার অগাধ বিজ্ঞে না হয় বিদিত॥
আমা সবা মূঢ়ে হেন আশা বড় চিত্র।
অতেব চরণে তাঁর চিত্ত রহু মাত্র॥

---

## চরিত্র শ্রীরন্তিদেবের।

রন্তিদেব রাজা মহারাজ চক্রবর্ত্তী।
কৃষ্ণে দৃঢ়মতি যাঁর অনন্য ভকতি॥
মহারাজ ভোগ-সুখ দুঃখ করি মানে।
সমস্ত অর্পণ কৈলা শ্রীকৃষ্ণচরণে॥
রাজ্য ধন দারা পুত্র কৃষ্ণার্থে অর্পিয়া।
অযাচকবৃত্তি মাত্র শরীর লাগিয়া॥
অযাচিত অন্ন আদি কেহ যা আনয়।
তাহাই ভোজন বিনে কভু না যাচয়॥
শ্রীকৃষ্ণে অর্পিয়া মন দিবস যাপন।
কিছুকাল ব্যাজে আর শুন বিবরণ॥
চল্লিশ আর আট দিন কিছু নাহি গিলে।
উপবাসী রহে রাজা না চাহে না বলে॥
দৈবাত্ত যে কেহ অন্ন পায়স আনিলা।
পরদিবে কৃষ্ণ সেইকালে ছল কৈলা॥
এক শূদ্ররূপে এক কুক্কুর সহিতে।
অতিথি হইলা রন্তিদেবের গৃহেতে॥
অভুক্ত জানিয়া রাজা সেই অন্ন জল।
বাঁটিয়া দিলেন দুই জনারে সকল॥
খাইয়া তাহারা কহে না পূরে উদর।
আর কিছু নাহি রাজা কহে যুড়ি কর।
করুণাসাগর কৃষ্ণ দয়া উপজিল॥
রাজ্যভোগ সুখ সব আমারে সঁপিল।
আমার লাগিয়া মহা উৎকণ্ঠা অপার।
অযাচকবৃত্তি করি রহে অনাহার॥
এতভাবি দয়ানিধি অন্তরে দ্রবিল।
ভুবনমোহন নিজরূপ প্রকাশিল॥
নবঘনশ্যাম বনমালা পীতবাস।
শ্রীবৎস কৌস্তুভ মনোহর মৃদুহাস॥
অসংখ্য জন্মের সীমা রাজার এবার।
সর্ব্বমঙ্গলের সুফলের পারাবার॥
রূপ দেখি রাজা মূর্চ্ছা হইয়া পড়িল।
অষ্ট সাত্ত্বিক দেহে বিকার হইল॥
স্তব স্তুতি করি বল গৃহে বসাইয়া।
সেবন করয়ে সুখসাগরে ডুবিয়া॥
দারিদ্র যেমন রত্নকলস পাইয়া।
রাখিবার স্থান যেন না পায় খুঁজিয়া॥
তেন-মত রাজা ব্যস্তসমস্ত হইয়া।
কি করিতে কি না করে সংজ্ঞা না পাইয়া॥
অঞ্জলি মস্তকে করি দন্তে তৃণ ধরি।
তাঁহার চরণে মুঞি নিবেদন করি॥
সেই প্রেমামৃত-সিন্ধু কল্লোলের ফেনা।
তার এক কণা পাই মনের বাসনা॥

ইতি শ্রীভক্তমালে কুন্তী-আদি-ভক্তমহিমা কথনং পঞ্চম-মালা।

## ষষ্ঠ-মালা।

য় শ্রীচৈতন্যহরি জয় নিত্যানন্দ।
য়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥
য় রূপ সনাতন ভট্ট-রঘুনাথ।
।জীব গোপালভট্ট দাস রঘুনাথ॥

### পুরু-ইক্ষাকু আদি নাম সঙ্কীর্ত্তন।

ঢ় ইক্ষাকু আর ঐল গাধিবেগ।
চি শতধন্বা রঘু সাধু পরত্তেক॥
ঙ্গ পিপপল ভূরি ঋভু অম্বুরতি।
।দ্বাজ বৈবস্বত সতী অরুন্ধতী॥
য় যযাতি যদু গুহ মানধাতা। *
। দক্ষ শরভঙ্গ সঞ্জয় সংবাতা॥
দীপ শমীক যাজ্ঞবল্ক্য নিমি শুচি।
।ল উত্তানপাদ আদি আর রুচি॥
:নন প্রভৃতি এ সব সাধুগণ।
।মায়াতীত ত্রিভুবনের ভূষণ॥
সরার পাদরজ ভূরি রত্ননিধি।
।কে ভূষণ করি যত্নে নিরবধি॥

---

### চরিত্র শ্রীগুহরাজার।

: নাম ভীলরাজ ভুবনপাবন।
।র স্মরণে তাপত্রয়বিমোচন॥
আনুষঙ্গ্য ফল ভক্তি যে দুর্লভ।
।! প্রাপ্তি প্রতি এক কারণ সুলভ॥
ত্র বলিয়া রামচন্দ্র সে যাঁহারে।
আলিঙ্গন কৈলা পুলক অন্তরে॥
ভাগবতশ্রেষ্ঠ শ্রীরামের প্রেষ্ঠ।
।এব জগতের ইষ্টমধ্যে জ্যেষ্ঠ॥
।র চরিত্র কিছু শুন মন দিয়া।
ন হইবে জন্ম হর্ষ হবে হিয়া॥
চন্দ্র সীতা সহ অনুজ লক্ষ্মণ।
গেলা যবে পিতৃসত্যের কারণ॥

হেরিয়া গুণের নিধি রূপের অবধি।
ভাসিলা শ্রীগুহরাজ আনন্দসুধাব্ধি॥
নয়নে বহয়ে ধারা মনে উতরোল।
চমকি চাহিয়া রহে নাহি আসে বোল॥
নিমিখ নাহিক পড়ে চাহিয়া রহিল।
কাষ্ঠের পুত্তলিপ্রায় অস্পন্দ হইল॥
একি চমৎকার একি অপরূপ দেখি।
হেন রূপ হেন গতি কভু না নিরখি॥
ভাবিতে ভাবিতে মনে প্রেম উথলিল।
স্বাভাবিক রতি গুহরাজের হইল॥
ধীরে ধীরে নিকটে যাইয়া সাধু কহে।
তোমার বালাই যাই আইস মোর গৃহে॥
প্রভু তারে লয়্যা দৃঢ় আলিঙ্গন কৈলা।
মৈত্র বলিয়া তবে সম্ভাষ করিলা॥
গুহ বলে ভাল ভাল তুমি মোর মিতে।
তোমাতে সঁপিনু দেহ পরাণসহিতে॥
তুমি মোর সরবস প্রাণধন রাজ্য।
তুমি মোর ভুক্তি মুক্তি তুমি শুভকার্য্য॥
আমি মরে যাই তব বালাইের সনে।
দেহ সমর্পিণু মিতা তোমার চরণে॥
পরিবার দেহ গেহ রাজ্য আর ধন। *
কায়মনবাক্যে কৈনু সব সমর্পণ॥
বনফল মিষ্ট আর দধি দুগ্ধ ঘৃত।
নানাদ্রব্য আয়োজন করি নানামত॥
খাওয়াইতে যত্ন কৈল প্রণয়-অন্তরে।
তেঁহ কহে মিতা ইহা নাহি কহ মোরে॥
চৌদ্দ বৎসর মুঞি প্রতিজ্ঞা করিনু॥
অন্য দ্রব্য নাহি খাব ফলমূল বিনু॥
তাহা শুনি সাধু তবে মিষ্ট নানাফল।
খাওয়াইলা প্রেমানন্দে হইয়া বিহ্বল॥
তবে জিজ্ঞাসয়ে মিতা কহ বিবরণ।
জটা-বল্ক ধরি বনে যাও কি কারণ॥
হেন সুকুমার দেহ সুকুমারী সহ।
অনুজ লক্ষ্মণ তাহে সুকুমার দেহ॥
কণ্টকিত বন তাহে নিশাচরগণ।
ব্যাঘ্র ভল্লুক তাহে পশু অগণন॥

---

* পাঠান্তরে—"গুহ ও মান্ধাতা।

* পাঠান্তরে—"পরিবার লহ।"

শীত বাত বৃষ্টি তাহে অতি সে দুঃসহ।
কেমতে বেড়াবে বনে কমলিনী সহ॥
এ হেন কমলপদে * কণ্টক বিন্ধিবে।
আহা মরি মরি তাহে কত দুঃখ পাবে॥
ভাবিতে আমার প্রাণ ফাটিয়া উঠয়।
নাহি যাও বনে মিতা রহ এই ঠাঁয়॥
মোর এই রাজ্য ধন সমুদায় লহ।
লক্ষ্মণ সীতার সহ এইখানে রহ॥
রামচন্দ্র কহে মিতা ও কথা না কবে।
মোর ধর্ম্ম যাতে রহে তাহাই করিবে॥
পিতৃসত্যপালনে যে চৌদ্দ বৎসর।
বনে বাস করিবার প্রতিজ্ঞা আমার॥
গৃহমধ্যে নাহি যাব রাজ্য না করিব।
চৌদ্দ বৎসর মাত্র বনেতে রহিব॥
কেকয়ীমাতার বাক্য ভরতেরে রাজ্য।
বনে পাঠাইয়া পিতা হইল অধৈর্য্য॥
ক্রমে ক্রমে আদ্যোপান্ত সকলি কহিলা।
বনগমনের কথা বৃত্তান্ত জানিলা।
শুনিতে শুনিতে গুহরাজের শরীরে।
আগুণের কণা প্রতি লোমকূপে ঝরে॥
ক্রোধে কম্পান্বিত দেহ আরক্ত লোচন।
সাজ সাজ বলি এক দিলেক লম্ফন॥
রামচন্দ্রে বঞ্চি রাজ্য ভরত লইবা।
বাকল পরায়্যা দিল বনে পাঠাইয়া॥
চল আজি যুদ্ধে তারে পরাভব করি।
করিব আমার মৈত্রে রাজ্য অধিকারী॥
এত কহি চতুরঙ্গ সৈন্য সে সাজিয়া।
অযোধ্যাভিমুখে চলে বিক্রম করিয়া॥
রামচন্দ্র তাহা দেখি ওটস্থ হইলা।
বারণ করিতে লক্ষ্মণেরে পাঠাইলা॥
তেঁহ যাই সান্ত্বনা করিয়া গুহরাজে।
ডাকিয়া আনিলা যথা শ্রীরাম বিরাজে॥
গুহের হস্ত ধরি প্রভু অনেক বুঝান।
ভরত আমার প্রিয় আমি তার প্রাণ॥
তার কিবা পিতা মাতা কারু দোষ নাই।
দৈবের ঘটনা মাত্র যত দেখ তাই॥

* পাঠান্তরে—"এ হেন কোমল পদে।"

অতএব শান্ত হও চিন্তা না করহ।
পুনর্ব্বার রাজা হব নয়নে দেখিহ॥
এত কহি রামচন্দ্র বিদায় হইলা।
গুহরাজ অচেতনে ভূমেতে পড়িলা॥
পরিবার রাজ্য সহ ক্রন্দনের ধ্বনি।
মহাকোলাহল শব্দে কম্পিত মেদিনী॥
বুকে কর হানে কেহ ভূমে গড়ি যায়।
হাহাকার করিবা লুণ্ঠয় গুহরায়॥
হাহা কিবা অনুরাগ চণ্ডালের গণে।
তা সবার দাস হৈয়া জন্ম নৈল কেনে॥
লোকাচারে সঙ্কেত চণ্ডাল নামমাত্র।
দেবতাগণের পূজ্য হয় মহাপাত্র॥
শ্রীরামবিচ্ছেদে গুহরাজ মহাশয়।
গৃহে নাহি গেলা ভূমে পড়িয়া রহয়॥
আসন ভূষণ শয্যা আহার বিহার।
সব তেজি কৈলমাত্র রামনাম সার॥
পুনরায় কবে রামচন্দ্র-আগমন।
হইবেক এইমাত্র দিবসগণন॥
চৌদ্দবৎসর চৌদ্দ কল্প করি মানে। *
নিরন্তর জলধারা বহয়ে নয়নে॥
দুর্ব্বাদলশ্যামরূপময় চারিদিগে।
যে দিগে নেহারে সাধু দেখে সেই দিগে॥
রাম রাম মৈত্র হে সখা হে কোথায়।
দেখা দিয়া প্রাণ রাখ নহে বাহিরায়॥
রাম রাম বলি উচ্চৈঃস্বরে গুহ কান্দে।
শ্রবণসুখদ যেন সুধা বহে চান্দে॥
এইমত চৌদ্দ বৎসর গুহরাজ।
বিরহে বিহ্বল সদা লুণ্ঠে ভূমিমাঝ॥ †
চৌদ্দবর্ষপূর্ণদিনে অপরাহ্নকালে।
না আইলা রামচন্দ্র অন্তর বিকলে॥
কহে যদি মোর প্রাণ না আইলা রাম।
এই শুধু দেহ ‡ তবে রাখিয়া কি কাম॥
অগ্নিতে প্রবেশ করি ছাড়ি নিজ দেহ।
আর নাহি সহে রাম বিচ্ছেদ বিরহ॥

* পাঠান্তরে—"রহে দুঃখ মনে।"
† পাঠান্তরে—"লুটে ক্ষিতিমাঝ।"
‡ পাঠান্তরে—"এই ছার দেহ।"

অগ্নিকুণ্ড জ্বালি প্রবেশ-উন্মুখ।
তেই শুভবার্ত্তা হইল সম্মুখ॥
মঙ্গল ধ্বনি রামনামবাণী।
াশ হইতে চমকিত সবে শুনি॥
রাজ কহে সব অমাত্য সহিতে।
ত মধুরধ্বনি আসে কোথা হৈতে॥
মোর মৃতদেহে পরাণ স্থাপিল। *
তের বৃষ্টি করি অভিষেক কৈল॥
া মোরে সাগর পাথারে উদ্ধারিল।
ভ্রজনেরে ধন যাচি সমর্পিল॥
দিগে ধাইল সব অনুচরগণে।
াশ নিরখে কেহ কেহ ধায় বনে॥
ক পড়িল সবে চকিত নয়নে।
য়া রহিল অন্য স্মৃতি † নাহি মনে॥
কালে সুমধুর গভীর উচ্চধ্বনি।
সুধাসিন্ধু উথলিয়া আইসে জানি॥
াম জয়রাম জয়রাম রাম-গান।
চ্চৈঃস্বর করিয়া আইসে হনূমান্॥
ন বুঝি হনূমান্ জগতে আশ্বাসে।
র ভয় নাই ভাই রাম আইল দেশে॥
জগণের বিরহ অনল নিভাইতে।
ম-আগমন-বাণী-অমৃত সিঞ্চিতে॥
হরাজ প্রেমানন্দসাগরে ভাসিয়া।
খ নাহি আসে বাণী দুরু দুরু হিয়া॥
পক সম্ভাসি ‡ কহে কি দেখি আকাশে।
ভুর আকৃতি কিন্তু প্রকৃতি সরসে॥
প্রেমে ডগমগ ধীর চূড়ামণি।
সাধু ধন্য ধন্য ইহার জননী॥
হা আহা ইহার বালাই লয়্যা মরি।
ঝি মোর শ্রীরামের দূত অনুসারি॥
ক কহি গুহরাজ উর্দ্ধমুখ হয়্যা।
চ্চৈঃস্বরে ডাকে তাকে কান্দিবা কান্দিয়া॥

তুমি হে ওহে বন্ধু, অপার করুণাসিন্ধু,
ভুবনপাবন শিরোমণি।
ওহে ভাই ওহে পিতা, ওহে নাথ ওহে ত্রাতা,
ওহে রামচন্দ্র প্রেমধনি॥
কে তুমি হে ওহে ভাই, তোমার নিছনি যাই,
বালাই লইয়ে আমি মরি।
হের আইস তোমায় দেখি, হৃদয় মাঝারে রাখি,
পরাণ যথায় তথা চিরি॥
রাম নাম কি শুনাইলে, কি সুধা কর্ণে ঢালিলে,*
জুড়াইল প্রাণ মন দেহ।
জন্মে জন্মে একেবারে, কিনিয়া লইলে মোরে,
তনু মন জীবনের সহ॥
আইস আইস ভাই, হৃদয় বিছায়্যা দেই,
বৈস তাহে চরণ অর্পিয়া।
কোটি জন্মের পুণ্য বারি, অঞ্জলি অঞ্জলি করি,
তাহে দেই পাদ ধোয়াইয়া॥
হনূমান্ মহামতি, হেরিয়া তাহার গতি,
চমৎকারে চাহিয়া রহয়।
কেবা এই মহাশয়, কিবা মতি সদাশয়,
কিবা প্রেম ভাবের উদয়॥
এই যে পুরুষবর, রামচন্দ্র অনুচর,
প্রিয়তম ভক্তের উত্তম।
মোদের যে অভিমান, ভকত বলিয়া জ্ঞান,
বৃথা করি আজি বুঝিলাম॥
হৃদয়মাঝারে ধরি, বালাই লইয়া মরি,
ইঁহার গুণের বলিহারি।
এই যে মহান্ মতি, প্রভুর ইঁহার প্রতি,
যথেষ্ট করুণা অনুসারি॥
আসিবার কালে মোরে, প্রভু গদগদ স্বরে,
কহিয়ে দিলেন যত্ন করি।
গুহনামে ভীলরাজ, যাইতে অরণ্যমাঝ,
সম্ভাষিয়া যাবে অজপুরী॥
শীঘ্র যাই তারসনে, নিলিবে আনন্দ-মনে,
আমি শীঘ্র আসিতেছি ক'বে।
সেই এই মহামতি, বুঝিনু প্রকৃতি প্রতি,
প্রভুর সে প্রিয়তম হবে॥
ইহা ভাবি শীঘ্রগতি, নভ হৈতে নাম্বি ক্ষিতি
প্রেমভাবে পুলকিত হয়্যা।

---

* পাঠান্তরে—"পরাণ সঁপিল।"
† পাঠান্তরে—"আত্মস্মৃতি।"
‡ পাঠান্তরে—"সাত্তালি" ও "সাত্তালি।"

* পাঠান্তরে—"কর্ণে ঢারিলে।"

দুই বাহু পসারিয়া, ধাইয়া তাহারে গিয়া,
আলিঙ্গিল বাহু পসারিয়া॥
দোঁহে দোঁহা হৃদে ধরি, গাঢ় আলিঙ্গন করি,
মুরছিত হইয়া পড়িলা।
ক্ষণেক বিলম্বে দোঁহে, ধৈর্য্য ধরি গুহ কহে,
কহ মোর রাম কোথা রৈলা॥
হনুমান কহে ভাই, আর তব দুঃখ নাই,
তোমার পরাণ রামচন্দ্র।
জনকনন্দিনী সীতা, বামপার্শ্বে শোভান্বিতা,
সহিত লক্ষ্মণ ভক্তবৃন্দ॥
পুষ্পক-বিমানোপরি, আকাশ পথেতে হরি,
আসিতেছে এখনি পাইবে।
মনে কর যে আশ্বাস, এখনি পুরিবে আশ,
কিঞ্চিৎ বিলম্বে যে দেখিবে॥
এত শুনি গুহবরে, আনন্দ না দেহে ধরে,
পরিবার সহিত মাতিল।
কেহ নাচে কেহ গায়, কেহ ভূমে গড়ি যায়,
প্রেমানন্দ উৎসব হইল॥
নানামত বাদ্য বাজে, বাহু তুলি গুহরাজে,
উদ্দণ্ড নাচয়ে কুতুহলে।
উঠে পড়ে গড়ি যায়, ক্ষণে স্তব্ধ হয়্যা রয়,
জয়রাম শ্রীরাম ক্ষণে বলে॥
কেহ মঙ্গলাচার করে, ঘট পাতে দ্বারে দ্বারে,
কদলীর বৃক্ষ থরে থরে।
চন্দ্রাতপ শত শত, পতাকা উড়য়ে কত,
মাল্যবন্ধন মুক্তাহারে॥
দীপমালা সারি সারি, চন্দনাভিষিক্ত পুরী,
ক্ষালন-লেপন-নমস্কারে।
এইমত সুমঙ্গল, করি সব কোলাহল,
আনন্দেতে আপনা পাসরে॥
যে পথে আসিবে রাম, বাঞ্ছিত মনের কাম,
সেই দিকে নয়ন অর্পিয়া।
যেমন চাতকগণে জলধর-আগমনে,
রহে সবে তেমতি চাহিয়া॥
হেনকালে অতিদূরে, পুষ্পক বিমানোপরে,
ধ্বজার আভাস দৃষ্ট হৈল।
কেহ বলে দেখ অই, কেহ বলে কই কই,
কেহ বলে দেখিতে না পাইল।

কেহ বলে অই অই, ধ্বজা দেখিয়াছি মুঞি
কেহ বলে অই কই বল।
কিবা বালবৃদ্ধ সবে, ধাওয়াধাই মহোৎসবে
কোলাহল নগরে পড়িল॥
হেনকালে চন্দ্রানন, সঙ্গে পারিষদগণ
গুহরাজপুরীগিরিমাঝে।
উদয় হইলা আসি, করুণাকিরণরাশি,
রঘুবীর ভকতসমাজে॥
গগনচন্দ্রিমাকরে, বাহ্য অন্ধকার হরে,
রামচন্দ্র হৃদয়তিমিরে।
প্রেমানন্দজ্যোৎস্নাকর, বিস্তারিয়া শশধর
আমূলসহিত দূর করে॥
সহাস্যকটাক্ষসুধা, জগতজনকমুদা
বৃষ্টি করে ভীল্লরাজোপরি।
বিচ্ছেদবাড়বানলে, প্রেমানন্দসিন্ধুজলে
নিভাইলা করুণা বিস্তারি॥
হৃদয়সাগরখাতে, প্রেমময় বারি তাতে
সাত্ত্বিকাদি-ভাব-ঝঞ্ঝাবাতে।
উছলি তরঙ্গ বহে, ধৈর্য্যবেলা লজ্ঘি তাহে,
ব্যভিচারি-ফেনা উঠে তাতে॥
দয়াল পরমানন্দ, প্রেমাধীন রামচন্দ্র
ভকতবৎসল গুণধাম।
প্রিয় ভক্তরাজ গুহ, হেরিয়া পুলকদেহ
হৃদয়ে লইয়া প্রিয়তম॥
গাঢ় আলিঙ্গনে দোঁহে, প্রভু ভৃত্যে লাগি রহে
অশ্রুজলে দোঁহা-অঙ্গ ভিজে।
ধন্য গুহ মহাশয়, চারিদিগে জয় জয়
কোলাহল হৈল ক্ষিতিমাঝে॥
স্বর্গ হইতে দেবগণ, করে পুষ্পবরিষণ
চমকিতচিত্তে ঘনে ঘনে।
কহে অহো কিবা ভাগ্য, কিবা যোগ্য কিসৌভাগ্য
এই প্রাজ্ঞ শ্রেষ্ঠ ত্রিভুবনে॥
দুন্দুভিবাজন বাজে, আনন্দে অপ্সরা নাচে
প্রশংসয় ত্রিভুবনলোক।
রাম অনুকূল যারে, কেবা নাহি পুজে তারে
সেই করে ত্রৈলোক্য আলোক॥
কি অলভ্য তার আছে, চতুর্ব্বর্গ তার পাছে
ফিরে সেই না করে দৃক্‌পাত।

...ধন অভাব তার, ত্রৈলোক্যের ধন সার,
প্রাপ্ত সেই রাম যার নাথ ॥
...প্রেমানন্দ ব্রহ্মানন্দ, সূর্য্য-আগে দিবাচন্দ্র,
চন্দ্র-আগে যেমন খদ্যোত।
...-নদী-আগে যেন, পুষ্করিণীর খাত হেন,
সাগরের আগে নদীস্রোত ॥
...তএব গুহরাজ, হেন প্রেমানন্দ-মাঝ,
ডুবিয়া পাথার নাহি পায়।
...মূল্য রতননিধি, দুর্লভ রত্নাবধি,
রাম ধন পাইয়া আলয় ॥
...নন্দে মগন হিয়া, কেহ আইসে জল লৈয়া,
কেহ শ্রীচরণ পাখালয়।
...হ রাজসিংহাসন, তাহাতে কমলাসন,
পাতি তাহে প্রভুরে বসায় ॥
...হ মালাচন্দন, নানা বস্ত্র আভরণ,
কেহ মুখচন্দ্র নিরখয়।
...না দ্রব্য মিষ্ট অন্ন, গব্য ফল বনোৎপন্ন,
নানামত সংস্কার করয় ॥
...রিষদগণ সহ, সমান পিরীতি-স্নেহ,
সমান ভকতি সহ সবে।
...জন ভূষণ বাণে, করি বহু পরিতোষে,
আনন্দসাগরে ভাসি সেবে ॥
...াবাদি কপিগণ, বিভীষণ জাম্বুবান,
যত পারিষদগণচয়।
...রাজের প্রেম দেখি, অবিরাম ঝুরে আঁখি,
পরস্পর বহু প্রশংসয় ॥
ধন্য মহাশয়, হেন প্রেম যার হয়,
জনম জীবন ধন্য ধন্য।
...চন্দ্রে এত প্রীত, সুশীল সমতারীত,
সর্ব্বগুণধাম সর্ব্বমান্য ॥
...র যতেক ভক্ত, সর্ব্বমধ্যে অতিরিক্ত,
এই জন প্রিয়তম হবে।
...হার যে গুণ দেখি, জুড়ায় হৃদয় আঁখি,
যে হেতুক রামচন্দ্র লভে ॥
...গুহ মহারাজ, চৌদ্দভুবনমাঝ,
পূজ্যতম সর্ব্বশ্রেষ্ঠ শ্রেষ্ঠ।
...র তুলনা নাই, বেদে ত তাৎপর্য্য এই,
যার প্রিয় রামচন্দ্র ইষ্ট ॥

বিধি ভব পুরন্দর, আদি দেব দেবী নর,
পিতৃগণ গন্ধর্ব্ব কিন্নরে।
সবেই আনন্দ পায়, নিরন্তর গুণ গায়,
জয় জয় ধন্য ধন্য করে ॥
জাতি কুল বিদ্যা তপ, কর্ম্ম জ্ঞান ব্রত জপ,
কিছুর অপেক্ষা নাহি করে।
শ্রীচরণ আশ্রয়, কোনমতে কেহ লয়,
সেই ত্রিপাবন শক্তি ধরে।
তার পাদরজস্পর্শে, কোটি মহাপাপ ধ্বংসে,
ভুক্তি মুক্তি সেহ থাকু দূরে।
দুর্লভ যে হরিভক্তি, ক্ষণমাত্রে দিতে শক্তি,
তাহা কিবা মহিমা অপারে ॥
হরিজনের জাতি কুল, বিচারয়ে যেই মূঢ়,
ভক্ত যে যবন শ্রেষ্ঠতম।
তার সাক্ষী গুহরাজ, পাবন ভুবনমাঝ,
নহে বৃথা ব্রাহ্মণজনম ॥

মহাভারতে—

চণ্ডালোঽপি মুনিশ্রেষ্ঠো হরিভক্তিপরায়ণঃ।
হরিভক্তিবিহীনশ্চ দ্বিজোঽপি শ্বপচাধমঃ ॥ ১ ॥

শ্রীমদ্ভাগবতে প্রহ্লাদবাক্যং—

বিপ্রাদ্দ্বিষড়্গুণযুতাদরবিন্দনাভ-
পাদারবিন্দবিমুখাৎ শ্বপচং বরিষ্ঠম্।
মন্যে তদর্পিতমনোবচনেহিতার্থপ্রাণং
পুনাতি স কুলং ন তু ভূরিমানঃ ॥ ২ ॥

অথ গারুড়ে,—

ভক্তিরষ্টবিধা হ্যেষা যস্মিন্ ম্লেচ্ছেঽপি বর্ত্ততে।

---

হরিভক্তিপরায়ণ চণ্ডালও মুনিশ্রেষ্ঠ হয়, এবং হরিভক্তিবিহীন দ্বিজও চণ্ডালাধম হয়।১।

দ্বাদশগুণযুক্ত (শম, দয়া, ক্ষমা, শৌচ প্রভৃতি) অথচ পদ্মনাভ শ্রীহরির পাদারবিন্দে বিমুখ বিপ্র অপেক্ষাও সেই চণ্ডাল শ্রেষ্ঠ,—যে চণ্ডাল আপন বাক্য-অর্থ-কায়মনোপ্রাণ ভগবানে সমর্পণ করিয়াছে। সেই চণ্ডালই আপনার কুল পবিত্র করিয়া থাকে; কিন্তু গর্ব্বান্বিত বিপ্র পারেন না। ২।

অষ্টবিধা ভক্তি (শ্রীহরির নাম-কীর্ত্তন সহ প্রেমাশ্রু ত্যাগ প্রভৃতি) যে ম্লেচ্ছে বিদ্যমান

স বিপ্রেন্দ্রো মুনিঃ শ্রীমান্ স যতিঃ স চ পণ্ডিতঃ।
তস্মৈ দেয়ং ততো গ্রাহ্যং স চ পূজ্যো
যথা হরি॥ ৩॥

অতএব হরিভক্তে নীচ নাহি মানো।
পরমপাবন নিজ ইষ্ট করি জানো॥
বৈষ্ণবের মহিমার সীমা নাহি হয়।
বেদবিধি সর্ব্বশাস্ত্র ফুকরিয়া কয়॥
হরিভক্তিময়ী যদি আরাধন বিধি।
সহস্র প্রমাণ যার নাহিক অবধি॥
একেক অঙ্গের হয় শতেক প্রমাণ।*
এক এক শ্লোকে করি দিগ্দরশন॥
শ্রীল-সনাতন কলিত্রাণের আচার্য্য।
হরিভক্তিবিলাস বর্ণিলা গ্রন্থ আর্য্য॥
তাহার প্রমাণে কহি কিঞ্চিত আভাস।
বিশেষ কহিনু ইহা লাগিয়া বিশ্বাস॥
বৈষ্ণবেতে জাতিবুদ্ধি যেই জন করে।
সে জন নারকী মজে দুঃখের সাগরে॥
বৈষ্ণবেরে নীচজাতি করিয়া মানয়।
নিশ্চয় যে সেই জন নরক ভুঞ্জয়॥ †

ইতিহাসসমুচ্চয়ে—

শূদ্রং বা ভগবদ্ভক্তং নিষাদং শ্বপচং তথা।
বীক্ষতে জাতিসামান্যাৎ স যাতি নরকং ধ্রুবম্॥৪

পদ্যাবল্যাম্—

অর্চ্চ্যে বিষ্ণৌ শিলাধীর্গুরুষু নরমতির্বৈষ্ণবে
জাতিবুদ্ধির্বিষ্ণোর্ব্বা বৈষ্ণবানাং কলিমলমথনে
পাদতীর্থেঽম্বুবুদ্ধিঃ।
শ্রীবিষ্ণোর্নাম্নি মন্ত্রে সকলকলুষহে শব্দসামান্য-
বুদ্ধির্বিষ্ণৌ সর্ব্বেশ্বরেশে তদিতরসমধীর্যস্য বা
নারকী সঃ॥ ৫॥

হরিভক্তি বর্ত্তে যদি ম্লেচ্ছে বা চণ্ডালে।
দান গ্রহণের পাত্র সেই বেদে বলে॥
হরিবৎ পূজিব তারে ভকতিপূর্ব্বকে।
গারুড়াদি প্রমাণ স্বয়ং কহয়ে শ্রীমুখে॥

গারুড়ে—

ভক্তিরষ্টবিধা হ্যেষা যস্মিন্ ম্লেচ্ছেঽপি বর্ত্ততে।
স বিপ্রেন্দ্রো মুনিঃ শ্রীমান স যতিঃ স চ পণ্ডিত
তস্মৈ দেয়ং ততো গ্রাহ্যং স চ পূজ্যো যথা হরিঃ

ইতিহাসসমুচ্চয়ে—

ন মে ভক্তশ্চতুর্ব্বেদী মদ্ভক্তঃ শ্বপচঃ প্রিয়ঃ।
তস্মৈ দেয়ং ততো গ্রাহ্যং স চ পূজ্যো যথাহ্যহম্

---

আছে, সে ম্লেচ্ছও বিপ্রশ্রেষ্ঠ, মুনি ও শ্রীসম্পন্ন; সে যতি এবং সে পণ্ডিত। যাহা (শ্রীহরিকে) দেয় (পূজা), তাহা সেই ম্লেচ্ছকে দিবে; এবং যাহা (শ্রীহরির নিকট হইতে) গ্রহণীয় (জ্ঞান), তাহা সেই ম্লেচ্ছের নিকট হইতে গ্রহণ করিবে। সেই ম্লেচ্ছও শ্রীহরির ন্যায় পূজনীয়। ৩।

ভগবদ্ভক্ত ব্যক্তিকে যদি কেহ শূদ্র, ব্যাধ কিম্বা চণ্ডাল প্রভৃতি সামান্য জাতির ন্যায় দর্শন করে, সে নিশ্চয় নিরয়গামী হয়। ৪।

পূজনীয় বিষ্ণুমূর্ত্তিকে শিলা, গুরুদেবকে মনুষ্য, এবং বৈষ্ণবকে জাতি বলিয়া যে ব্যক্তি মনে করে; বিষ্ণুর বা বৈষ্ণবের সেই কলি কলুষনাশক পাদোদককে যে ব্যক্তি সামান্য জল বলিয়া জ্ঞান করে; সকলপাপহারী শ্রীবিষ্ণুর নাম ও মন্ত্রকে যে ব্যক্তি সামান্য শব্দ মাত্র বোধ করে; কিম্বা যে ব্যক্তি সেই সর্ব্বেশ্বরেশ্বর সহিত তদিতরগণের সমতা-বুদ্ধি-যুক্ত সে ব্যক্তি নারকী। ৫।

অষ্টবিধা ভক্তি (শ্রীহরির নাম কীর্ত্তন স প্রেমাশ্রু ত্যাগ প্রভৃতি) যে ম্লেচ্ছে বিদ্যমা আছে, সে ম্লেচ্ছ বিপ্রশ্রেষ্ঠ, মুনি ও শ্রীসম্পন্ন সেও যতি, সেও পণ্ডিত। যাহা (শ্রীহরিকে দেয় (পূজা), তাহা সেই ম্লেচ্ছকে দিবে এবং যাহা (শ্রীহরির নিকট হইতে) গ্রহণী (জ্ঞান), তাহা সেই ম্লেচ্ছের নিকট হই গ্রহণ করিবে; সেই ম্লেচ্ছও শ্রীহরির ন্যা পূজনীয়॥ ৬॥

চতুর্ব্বেদ-পারদর্শী ব্যক্তিও আমার প্রি নয়; আবার আমার ভক্ত চণ্ডালও আমা প্রিয়। আমার ন্যায় সেও পূজ্য; আমাকে

---

* পাঠান্তরে—"এক এক অঙ্গের সহস্র প্রমাণ।"
† পাঠান্তরে—"সেই জন নরকে মজয়।"

ভক্তে ভক্তি বিনা কৃষ্ণভক্তমধ্যে নহে।
স্বয়ং শ্রীমুখেতে কৃষ্ণ অর্জ্জুনেরে কহে॥

তত্রৈব শ্রীভগবদ্বাক্যং—
যে মে ভক্তজনাঃ পার্থ ন মে ভক্তাশ্চ তে জনাঃ।
মদ্ভক্তানাঞ্চ যে ভক্তাস্তে মে ভক্ততমা মতাঃ॥৮

সাধুমার্গে শাস্ত্রমতে সিদ্ধান্ত সুদৃঢ়।
বৈষ্ণবের শ্রীচরণ ভজ করি দৃঢ়॥

দ্বারকামাহাত্ম্যে প্রহ্লাদ-সংবাদে—
বৈষ্ণবান্ ভজ কৌন্তেয় মা ভজস্বান্যদেবতা।
পুনন্তি বৈষ্ণবাঃ সর্ব্বে সর্ব্বদেবানিদং জগৎ॥৯
মদ্ভক্তো দুর্লভো যস্য স এব মম দুর্লভঃ।
তৎপরো দুর্লভো নাস্তি সত্যং সত্যং ধনঞ্জয়ঃ॥১০

অজশক্রতুল্য নাহি করি কৃষ্ণভক্ত।
বিচার করহ গূঢ় পরমার্থতত্ত্ব॥

পাদ্মে—
বিবুধাঃ কিং পুনঃ সর্ব্বে অজঃশক্রো ভবেদ্‌যদি।
নকোঽপি সমতাং যান্তি কৃষ্ণভক্ত নারদ॥ ১১॥

বৈষ্ণবের পাদোদক পরমপাবন।
পান করি পুন শুচি হৈতে করে মন॥
সেই অপরাধী ব্রহ্মহত্যার পাতকী।
তাহার প্রমাণশাস্ত্র সৌপর্ণে নিরখি॥

গারুড়ে—
বিষ্ণুপাদোদকং পীত্বা ভক্তপাদোদকং তথা।
য আচমতি সম্মোহাৎ ব্রহ্মহা স নিগদ্যতে॥১২

যথা—
বৈষ্ণবে কন্যাদানঞ্চ পরমনির্ব্বাণহেতুনা।
পরং নির্ব্বাণহেতুশ্চ বৈষ্ণবোচ্ছিষ্টভোজনম্॥১৩

শ্রীভাগবতে—
উচ্ছিষ্টলেপাননুমোদিতো দ্বিজৈঃ
সকৃৎ স্ম ভুঞ্জে তদপাস্তকিল্বিষঃ॥ ১৪॥

হরির প্রতিমা হন বৈষ্ণবঠাকুর।
দর্শন স্পর্শন পূজা কর্ত্তব্য প্রচুর॥
বহু ভাগ্যেতে যার শ্রদ্ধা জনময়।
সুকৃতি বলিয়া তারে শ্রুতিগণ গায়॥

হরিভক্তিসুধোদয়ে—
স্বদর্শন-স্পর্শন-পূজনৈঃ কৃতী
তমাংসি বিষ্ণুপ্রতিমেব বৈষ্ণবঃ।
ধুন্বন্ বসত্যত্র জনস্য যস্য তৎ
স্বার্থং পরং লোকহিতায় দীপবৎ॥ ১৫॥

---

যাহা দেয় (পূজা ভক্তি) তাহাকে দিবে; এবং আমার নিকট হইতে যাহা গ্রহণীয় (জ্ঞানাদি,) তাহার নিকট হইতে গ্রহণ করিবে। ৭।

যাঁহারা কেবল আমার ভক্ত, হে পার্থ, তাঁহারা আমার প্রকৃত ভক্ত নহেন; যাঁহারা আমার ভক্তজনের ভক্ত, তাঁহারাই আমার শ্রেষ্ঠ ভক্তরূপে অভিহিত। ৮।

হে কুন্তীনন্দন! তুমি বৈষ্ণবদিগের ভজনা কর, অন্য দেবতাদিগের ভজনা করিও না। বৈষ্ণবগণই সর্ব্বদেবতাকে এবং এই জগৎকে পবিত্র করিতেছেন। ৯।

আমার ভক্ত যাঁহার নিকট দুর্লভ (বলিয়া সমাদৃত), তিনিও আমার নিকট দুর্লভ। হে ধনঞ্জয়! সত্যসত্যই তাঁহার অপেক্ষা দুর্লভ আমার আর নাই। ১০।

হে নারদ! সমগ্র দেবগণের কথা বলিব কি, স্বয়ং ব্রহ্মা ও ইন্দ্রও যদি পুনরায় আবির্ভূত হন; কৃষ্ণভক্তের সহিত সমতা প্রাপ্ত হইতে পারেন না। ১১।

বিষ্ণুপাদোদক ও ভক্তপাদোদক পান করিয়া (শুচিলাভাশায়) যে ব্যক্তি আচমন করে, সে ব্যক্তি ব্রহ্মঘাতী বলিয়া কথিত হয়। ১২।

বৈষ্ণবকে কন্যাদান নির্ব্বাণের হেতু, বৈষ্ণবের উচ্ছিষ্ট-ভোজনও নির্ব্বাণের হেতু। ১৩।

দ্বিজগণের অনুমোদন-ক্রমে তাঁহাদের উচ্ছিষ্টান্ন ভোজনে আমার সমস্ত পাপ দূরীভূত হইল। ১৪।

কৃতী বৈষ্ণব, বিষ্ণু-প্রতিমার ন্যায়, নিজের দর্শন, স্পর্শন ও পূজার দ্বারা লোকের অজ্ঞানান্ধকার দূর করিয়া সংসারে বাস করেন। তাহাতে তাঁহাদের নিজের স্বার্থ কিছুই নাই; সংসারের হিতের জন্য তাঁহারা দীপবৎ বিরাজমান থাকেন। ১৫।

পাদ্মে—

মহাপ্রসাদে গোবিন্দে নামব্রহ্মণি বৈষ্ণবে।
স্বল্পপুণ্যবতাং রাজন্ বিশ্বাসো নৈব জায়তে ॥১॥

বৈষ্ণবস্মরণ যদি গৃহে বসি করে।
সদ্য সে জীবনমুক্ত সেবা রহু দূরে ॥

শ্রীভাগবতে—

যেষাং সংস্মরণাৎ পুংসাং সদ্যঃ
শুদ্ধ্যন্তি বৈ গৃহাঃ।
কিং পুনর্দর্শনস্পর্শপাদশৌচাসনাদিভিঃ ॥ ২ ।

বৈষ্ণবেরে নমস্কার অষ্টাঙ্গ হইয়া।
যেই করে সেই ধন্য শরীর ধরিয়া ॥
দুর্বৃত্তো বা সুবৃত্তো বা বৈষ্ণব যে জন।
অবশ্য নমস্য সেই স্মৃতের বচন ॥

স্মৃতিবাক্যং—

হরিভক্তিরসাস্বাদমুদিতা যে নরোত্তমাঃ।
নমস্কুর্য্যামহং তেষাং তৎসঙ্গী মুক্তিভাগ্‌ভবেৎ ॥৩
হরিভক্তিপরা যে চ হরিনামপরায়ণাঃ ॥
দুর্বৃত্তা বা সুবৃত্তা বা তেষাং নিত্যং নমো নমঃ ॥৪

বৈষ্ণবের নামে সর্ব্বপাতক নাশয়।
কৃষ্ণভক্তি জন্মে ভাগবতে বহু গায় ॥
প্রাতঃকালে উঠি যেই করয়ে কীর্ত্তন।
ভারতের এক শ্লোক শুনহ প্রমাণ ॥

যথা—

নিত্যং যে প্রাতরুত্থায় বৈষ্ণবানাঞ্চ কীর্ত্তনম্ ॥
কুর্ব্বন্তি তে ভাগবতাঃ কৃষ্ণতুল্যাঃ কলৌ বলে ॥৫

বৈষ্ণবসেবনে ধর্ম্ম অর্থ কাম মোক্ষ।
চতুর্ব্বর্গ ফল ইহ না হয় আধিক্য ॥
মুখ্যফল হয় মাত্র কৃষ্ণে রতি মতি।
মুক্তি তুচ্ছফল ফল শ্রীকৃষ্ণে ভকতি ॥
তবে যে কহেন শ্রুতিগণ নানাফল।
বহির্ম্মুখ প্রবৃত্তির কারণ কেবল ॥
অনেক প্রমাণ তাহে পুস্তক বাড়য়ে।
দুই এক শ্লোক লিখি কিঞ্চিত আশয়ে ॥

ভারতবর্ষপ্রসঙ্গে—

হরিকীর্ত্তনশীলো বা তদ্ভক্তানাং প্রিয়োঽপি বা।
শুশ্রূষুর্বাপি মহতাং স বন্দ্যোঽস্মাভিরুত্তমঃ ॥৬

তথাচ—

বহির্ম্মুখপ্রবৃত্ত্যৈ তৎ কিন্তু মুখ্যফলং রতিঃ ॥ ৭ ।

বৈষ্ণবদর্শনে মাত্র তৎক্ষণে পবিত্র।
মৃৎ-শিলাময়ী দেব-গঙ্গার অতিরিক্ত ॥
সেবাদিকরণে পূত করেন তাঁহারা।
বৈষ্ণবদর্শনমাত্র তখনি বিজ্বরা ॥

শ্রীমদ্ভাগবতে—

ন হ্যম্ময়ানি তীর্থানি ন দেবা মৃচ্ছিলাময়াঃ।
তে পুনন্ত্যুরুকালেন দর্শনাদেব সাধবঃ ॥ ৮ ॥

---

হে রাজন্! যাহারা স্বল্প পুণ্যবান্, মহাপ্রসাদে, গোবিন্দে, নামব্রহ্মে ও বৈষ্ণবে কিছুতেই তাহাদের বিশ্বাস হয় না। ১।

যাঁহাদিগের (বৈষ্ণবগণের) স্মরণ-মাত্রই জনগণের গৃহ সদ্যঃ পবিত্র হয়, তাঁহাদিগের দর্শন, স্পর্শন, পাদ-প্রক্ষালন ও আসনাদি দ্বারা যে কি (পবিত্রতা সাধিত) হয়, তাহার কি আর বক্তব্য আছে ? ২।

হরিভক্তি-রসাস্বাদে যে নরশ্রেষ্ঠগণ আনন্দিত, আমি তাঁহাদিগকে নমস্কার করিতেছি; কারণ, তাঁহাদের সঙ্গিগণও মুক্তি লাভ করে।৩

হরিভক্ত ও হরিনামপরায়ণ জনগণ, সুবৃত্ত বা দুর্বৃত্ত হউন, তাঁহাদিগকে নিত্য নমস্কার করি। ৪।

প্রত্যহ প্রভাতে গাত্রোত্থান করিয়া যাঁহারা বৈষ্ণবের গুণানুকীর্ত্তন করেন, হে বলিরাজ, এই কলিযুগে তাঁহারাই ভাগবত ও কৃষ্ণতুল্য। ৫।

যিনি হরিকীর্ত্তনশীল, কিম্বা তাঁহার ভক্তগণের প্রিয় অথবা মহৎ ব্যক্তিগণের সেবাপরায়ণ, তিনি আমাদিগের মধ্যে শ্রেষ্ঠ ব্যক্তি এবং আমাদিগের বন্দনীয়। ৬।

বহির্ম্মুখ ব্যক্তিদিগের প্রবৃত্তি সঞ্চারের নিমিত্ত রতিই কিন্তু প্রধান ফল। ৭।

সলিলাদি (গঙ্গাদি), তীর্থাদি এবং মৃৎ-শিলা-ময় দেবাদি বহু দিনে পবিত্র করেন; কিন্তু সাধুদিগের দর্শন মাত্রই পবিত্রতা সাধিত হয়। ৮।

বৈষ্ণবের পূজা সর্ব্বপূজা হৈতে শ্রেষ্ঠ।
অন্য দেবা দূরে রহু কৃষ্ণ হৈতে ইষ্ট॥
একাদশে শ্রীকৃষ্ণবাক্যং—
বৈষ্ণবে বন্ধুসৎকৃত্যা ॥ ১॥
মদ্ভক্তপূজাভ্যধিকা ॥ ২॥
বিনা অভিষিক্ত বৈষ্ণবের পাদরজ।
কারু স্কন্ধে সিদ্ধ নহে কভু কোন কায॥
পঞ্চমস্কন্ধে—
রহূগণৈতত্তপসা ন যাতি
ন চেজ্যয়া নির্ব্বপণাদ্গৃহাদ্ বা।
ন-চ্ছন্দসা নৈব জলাগ্নিসূর্য্যৈ-
র্বিনা মহৎপাদরজোঽভিষেকম্॥ ৩॥
বৈষ্ণবের সেবা করে দাস-অভিমানে।
পরম গতিকে পায় বৈকুণ্ঠভুবনে॥
তথাহি পদ্মে—
বিষ্ণুভক্তস্য যে দাসা বৈষ্ণবান্নভুজশ্চ যে।
তেঽপি ক্রতুভুজাং বৈশ্য! গতিং
যান্তি নিরাকুলাঃ॥ ৪॥
সর্ব্ব আরাধন-সার বিষ্ণু আরাধনা।
তাহা হৈতে শ্রেষ্ঠ বৈষ্ণবের উপাসনা॥
পাদ্মে উত্তরখণ্ডে—
আরাধনানাং সর্ব্বেষাং বিষ্ণোরারাধনং পরম্।
তস্মাৎ পরতরং দেবি! তদীয়ানাং সমর্চ্চনম্॥৫

ইহাতে অন্যথাবুদ্ধি নাহি কেহ কর।
এই বাক্য হৃদয়ে কবচ করি পর॥
বৈষ্ণব তেজিয়া হরি একান্ত-ভজনে।
কৃষ্ণকৃপা নাহি হয় ভক্তে নাহি গণে॥
কৃষ্ণ না ভজি মাত্র বৈষ্ণবভজনে।
কৃষ্ণ পাই ভক্ত পাই শাস্ত্রেতে বাখানে॥
অতএব প্রযত্নেতে বৈষ্ণব পূজহ।
সর্ব্বদুঃখ পাপ-আদি হইতে তরহ॥
শ্রীগীতায়াং—
যে মে ভক্তজনাঃ পার্থ ন মে ভক্তাশ্চ তে জনাঃ
মদ্ভক্তানাঞ্চ যে ভক্তাস্তে মে ভক্ততমা মতা॥৬॥
পাদ্মে—
অর্চ্চয়িত্বা তু গোবিন্দং তদীয়ান্ নার্চ্চয়েৎ তু যঃ।
ন স ভাগবতো জ্ঞেয়ঃ কেবলং দাম্ভিকঃ স্মৃতঃ॥
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন বৈষ্ণবান্ পূজয়েৎ সদা।
সর্ব্বং তরতি দুঃখৌঘং মহাভাগবতার্চ্চনাৎ॥৮
বৈষ্ণব দেখিয়া মহা-আনন্দ করিব।
কাঙ্গালের বন্ধু যেন দেখি হৃষ্ট হব॥
যাঁর বক্ষে শুদ্ধভক্তি তাঁর এই রীত।
স্বভাবিক জন্মে ভক্ত দেখিয়া পিরীত॥
একাদশে শ্রীভগবদ্বাক্যং—
বৈষ্ণবে বন্ধুসৎকৃত্যা॥ ৯॥

---

বৈষ্ণবগণকে আমার বন্ধুর ন্যায় সম্মান করিবে। ১।

আমার ভক্ত অধিক পূজার্হ। ২।

হে রহূগণ! মহৎ ব্যক্তির পাদরজের অভিষেক ব্যতীত, তপস্যায় অন্নদানে, গৃহধর্ম্মে, উপকারে, বেদাভ্যাসে, কিম্বা জল, অগ্নি ও সূর্য্যের উপাসনায়, কেহই সিদ্ধলাভ করিতে পারে না। ৩।

যাঁহারা বিষ্ণুভক্তগণের দাস এবং বৈষ্ণবান্নভোজী, হে বৈশ্য, তাঁহারা অনায়াসে যজ্ঞভোক্তা দেবগণের গতি প্রাপ্ত হন। ৪।

সর্ব্ব আরাধনার মধ্যে বিষ্ণুর আরাধনাই শ্রেষ্ঠ; কিন্তু হে দেবি, যাঁহারা বিষ্ণুর (অর্থাৎ বৈষ্ণব), তাঁহাদিগের আরাধনা তদপেক্ষাও শ্রেষ্ঠ। ৫।

হে পার্থ! যাঁহারা কেবল আমার ভক্ত, তাঁহারা আমার প্রকৃত ভক্ত নহেন; যাঁহারা আমার ভক্তগণের ভক্ত, তাঁহারাই আমার শ্রেষ্ঠ ভক্তরূপে অভিহিত। ৬।

যে ব্যক্তি গোবিন্দের অর্চ্চনা করে, অথচ তাঁহার ভক্তের (বৈষ্ণবের) অর্চ্চনা করে না, সে ব্যক্তি ভাগবত নহেন; তাহাকে দাম্ভিক বলিয়া মনে করিবে। ৭।

এই হেতু সর্ব্বপ্রকার যত্নে সর্ব্বদা বৈষ্ণবের পূজা করিবে। মহাভাগবতগণের অর্চ্চনায় সর্ব্বদুঃখ হইতে ত্রাণ হয়। ৮।

বৈষ্ণবগণকে আমার বন্ধুর ন্যায় সম্মান করিবে। ৯।

মদ্ভক্তপূজাভ্যধিকা ॥ ১ ॥
বৈষ্ণব ভোজন যার গৃহেতে করয়।
তার সঙ্গে যার সঙ্গ নিষ্পাপ সে হয় ॥
কৃতান্তের অধিকার তাহাতে নাহিক।
যম নিজদূতে কহে করিয়া অধিক ॥

পাদ্মে—
বৈষ্ণবো যদ্‌গৃহে ভুংক্তে যেষাং বৈষ্ণবসঙ্গতিঃ।
তেঽপি বঃপরিহার্য্যাঃ স্যুস্তৎসঙ্গহতকিল্বিষাঃ ॥২

ভক্তরসনায় কৃষ্ণ রস আস্বাদয়।
স্বীকৃত সামগ্রীতে তাদৃক্ তৃপ্ত নয় ॥

ব্রাহ্মে শ্রীভগবদ্বাক্যং—
নৈবেদ্যং পুরতো ন্যস্তং দৃষ্টৈব স্বীকৃতং ময়া।
ভক্তস্য রসনাগ্রেণ রসমশ্নামি পদ্মজ ! ॥ ৩ ॥

সর্ব্বত্র বৈষ্ণব পূজ্য স্বর্গে মর্ত্ত্যে রসাতলে।
দেবতা মনুষ্য আদি যতেক অখিলে ॥

নারদীয়ে—
সর্ব্বত্র বৈষ্ণবাঃ পূজ্যাঃ স্বর্গে মর্ত্ত্যে রসাতলে।
দেবতানাং মনুষ্যাণাং তথৈবরোগরক্ষসাম্ ॥ ৪।
যেষাং স্মরণমাত্রেণ পাপলক্ষশতানি চ।
দহ্যন্তে নাত্র সন্দেহো বৈষ্ণবানাং মহাত্মনাম্ ॥৫

প্রাতঃকালে উঠি লয় বৈষ্ণবের নাম।
কৃষ্ণতুল্য হয় সেই সর্ব্বগুণধাম ॥

---

আমার ভক্ত অধিক পূজার্হ। ১।

যাঁহাদিগের গৃহে বৈষ্ণবের ভোজন হয়, যাঁহারা বৈষ্ণব-সঙ্গ প্রাপ্ত হন, তাঁহারা তোমাদের (যমদূতের) পরিহার্য্য; বৈষ্ণব (সঙ্গ) প্রাপ্তি-হেতু তাঁহাদের সকল পাপ নষ্ট হইয়াছে। ২।

আমার দর্শনমাত্রেই সম্মুখস্থিত নৈবেদ্য আমার স্বীকৃত হয়; কিন্তু হে পদ্মজ! ভক্তের রসনাগ্রে আমি রসাস্বাদন করি। ৩।

স্বর্গ মর্ত্ত্য রসাতল সর্ব্বত্র, দেব মানব পন্নগ রাক্ষস সকলেরই নিকট বৈষ্ণবগণ পূজ্য। ৪।

বৈষ্ণব মহাত্মগণের স্মরণমাত্রে লক্ষ শত পাপ বিদগ্ধ হয়, তদ্বিষয়ে সন্দেহ মাত্র নাই। ৫।

মহাভারতে রাজধর্ম্মে—
নিত্যং যে প্রাতরুত্থায় বৈষ্ণবানাস্তু কীর্ত্তনম্।
কুর্ব্বন্তি তে ভাগবতাঃ কৃষ্ণতুল্যাঃ কলৌ বলে ॥৬

বৈষ্ণবপ্রসঙ্গ হৃৎকর্ণরসায়ন।
মধ্যে মধ্যে কৃষ্ণকথা অমৃতভাজন ॥
অপবর্গদ্বার আর শ্রদ্ধা রতি ভক্তি।
ক্রমিক জন্ময়ে হয় সুদৃঢ় আসক্তি ॥

শ্রীভাগবতে—
সতাং প্রসঙ্গান্মম বীর্য্যসংবিদো
ভবন্তি হৃৎকর্ণরসায়নাঃ কথাঃ।
তজ্জোষণাদাশ্বপবর্গবর্ত্মনি
শ্রদ্ধা রতির্ভক্তিরনুক্রমিষ্যতি ॥ ৭।

বৈষ্ণবের পাদুকায় নতি পুনঃপুনঃ।
যে প্রভাবে * মিলে সাধ্য সাধন নির্গুণ ॥
কর্ম্মাবলম্বন কারো আলম্বন জ্ঞান।
মো সবার বৈষ্ণবের পাদুকালম্বন ॥

শ্রীমধ্বাচার্য্যস্য—
ভগবদ্ভক্তপাদাব্জপাদুকাভ্যো নমোঽস্তু মে।
যৎসঙ্গমঃ সাধনঞ্চ সাধ্যঞ্চাখিলমুত্তমম্ ॥ ৮ ॥

---

প্রতিদিন প্রাতঃকালে শয্যাত্যাগ করিয়া যিনি বৈষ্ণবের গুণানুকীর্ত্তন করেন, হে বলিরাজ! কলিকালে সেই ব্যক্তি ভাগবত ও কৃষ্ণতুল্য। ৬।

সাধুদিগের প্রসঙ্গ আমার বিক্রম-জ্ঞাপক, তাঁহাদিগের কথা আমার হৃদয় ও কর্ণের রসায়ন স্বরূপ। তদ্দ্বারা আমার অপবর্গের পথে ক্রমান্বয়ে শ্রদ্ধা রতি ও ভক্তির সমাবেশ হইবে। ৭।

যাঁহাদিগের সংসর্গলাভই জগতের মধ্যে উত্তম সাধন ও সাধ্য, সেই ভগবদ্ভক্তগণের চরণকমল-সংলগ্ন পাদুকাকেও আমার নমস্কার। ৮।

---

* পাঠান্তরে—"প্রসাদে।"

পদ্মাবল্যাং—

জ্ঞানাবলম্বকাঃ কেচিৎ কেচিৎ কর্ম্মাবলম্বকাঃ।
বয়ন্তু হরিদাসানাং পাদত্রাণাবলম্বকাঃ॥ ১॥

দর্শন স্পর্শন আদি করি সহবাসে।
ক্ষণমাত্র শুদ্ধ হয় যবন পুক্কশে॥

ব্রহ্মাণ্ডপুরাণে—

দর্শনস্পর্শনালাপসহবাসাদিভিঃ ক্ষণাৎ।
ভক্ত্যাঃ পুনন্তি কৃষ্ণস্য সাক্ষাদপি চ পুক্কশম্॥২॥

হরিভক্ত পূজে যেই হরিভক্তি করি।
তারে তুষ্ট ব্রহ্মা বিষ্ণু আদি ত্রিপুরারি॥

তত্রৈব—

হরিভক্তিরতান্ যস্তু হরিবুদ্ধ্যা প্রপূজয়েৎ।
তস্য তুষ্যন্তি বিপ্রেন্দ্রা ব্রহ্মবিষ্ণুশিবাদয়ঃ॥ ৩॥

ভক্ত ভগবান্ স্বয়ং লোকরক্ষাহেতু।
ক্ষিতিতলে অবতীর্ণ প্রাকৃতিক ন তু॥

ইতিহাসসমুচ্চয়ে—

অহমেব দ্বিজশ্রেষ্ঠ নিত্যং প্রচ্ছন্নবিগ্রহঃ।
ভগবদ্ভক্তরূপেণ লোকান্ রক্ষামি সর্ব্বদা॥ ৪॥

হরিভক্তসঙ্গিসঙ্গ ক্ষণমাত্র হয়।
সর্ব্বমহাপাতকাদি তৎক্ষণেতে যায়॥

বৃহন্নারদীয়ে—

হরিভক্তিপরাণান্তু সঙ্গিনাং সঙ্গমাত্রতঃ
মুচ্যতে সর্ব্বপাপেভ্যো মহাপাতকবানপি॥ ৫॥

বৈষ্ণবের আরাধনা অসংখ্য গণন।
পুস্তকে বাড়য়ে কত করিব বর্ণন॥
কিঞ্চিত কহিল মাত্র দিগদরশন।
যেন তেন মতে করি বৈষ্ণবের গান॥
বৈষ্ণবের মহিমা কি কহিব অধিক।
বিনা বৈষ্ণবের পূজা সকলি অলীক॥
গোবিন্দ ভজয়ে যে নাহি ভজয়ে বৈষ্ণবে।
ভক্তমধ্যে নহে সেই দাম্ভিক জানিবে॥

পাদ্মোত্তরখণ্ডে—

অর্চ্চয়িত্বা তু গোবিন্দং তদীয়ান্ নার্চ্চয়েৎ তু যঃ।
ন স ভাগবতো জ্ঞেয়ঃ কেবলং দাম্ভিকঃ স্মৃতঃ॥৬
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন বৈষ্ণবান্ পূজয়েৎ সদা।
সর্ব্বং তরতি দুঃখৌঘং মহাভাগবতার্চ্চনাৎ॥ ৭॥

বৈষ্ণব সন্তান যার সেই ভাগ্যবান্।
পুত্রবতী সেই নারী পিতা পুত্রবান্॥

সৌপর্ণে—

কলৌ ভাগবতং নাম যস্য পুংসঃ প্রজায়তে।
জননী পুত্রিণী তেন পিতৃণাঞ্চ ধুরন্ধরঃ॥ ৮॥

দুর্লভ ভাগবত নাম কলিতে যাঁহার।
ব্রহ্মরুদ্রপদ হৈতে উৎকৃষ্ট তাঁহার॥

তত্রৈব—

কলৌ ভাগবতং নাম দুর্লভং নৈব লভ্যতে।
ব্রহ্মরুদ্রপদোৎকৃষ্টং গুরুণা কথিতং মম॥ ৯।

---

কেহ জ্ঞান অবলম্বনকারী, কেহ কর্ম্ম অবলম্বনকারী; কিন্তু আমরা হরিদাসগণের পাদত্রাণ অবলম্বনকারী। ১।

দর্শন, স্পর্শন, আলাপ এবং সহবাসাদির দ্বারা সাক্ষাৎ পুক্কশকেও (যবনকেও) কৃষ্ণভক্তগণ ক্ষণমাত্রে পবিত্র করেন। ২।

হরিভক্তগণকে যিনি হরিজ্ঞানে পূজা করেন, হে বিপ্রেন্দ্রগণ, ব্রহ্মা বিষ্ণু শিব প্রভৃতি তাঁহার প্রতি তুষ্ট হন। ৩।

হে দ্বিজশ্রেষ্ঠ! প্রচ্ছন্ন বিগ্রহভাবে ভগবৎভক্তরূপে আমিই সর্ব্বদা লোকদিগকে রক্ষা করিতেছি। ৪।

হরিভক্তি পরায়ণগণের সঙ্গীদিগের সঙ্গমাত্র লাভে মহাপাতকদিগের সর্ব্ব পাপ মোচন হয়। ৫।

যে ব্যক্তি গোবিন্দের অর্চ্চনা করে, অথচ তাঁহার ভক্তের (বৈষ্ণবের) অর্চ্চনা করে না, সে ব্যক্তি ভাগবত নহে; তাহাকে দাম্ভিক বলিয়া জানিবে। ৬।

এই হেতু সর্ব্বপ্রকার যত্নে সর্ব্বদা বৈষ্ণবের পূজা করিবে মহাভাগবতগণের অর্চ্চনায় মনুষ্য সর্ব্বদুঃখ হইতে পরিত্রাণ লাভ করে। ৭।

যে পুরুষ এই কলিকালে ভাগবত বৈষ্ণব নামে অভিহিত, সেই পুরুষ পিতৃগণের ধুরন্ধর এবং তাহার জননীই প্রকৃত পুত্রবতী। ৮।

আমার গুরুদেব কহিয়াছেন যে, কলিতে

বৈষ্ণবের চিহ্ন যাঁর শরীরে দেখিবে।
নিঃসন্দেহ কলিতে সে দেবতা জানিবে॥

তত্রৈব—

যস্য ভাগবতং চিহ্নং দৃশ্যতে তু হরের্মুনে!।
গীয়তে চ কলৌ দেবা জ্ঞেয়াস্তে ন হি সংশয়ঃ॥

চণ্ডাল যে হরিভক্ত ব্রাহ্মণের শ্রেষ্ঠ
হরিভক্তি শূন্য চ নহে তত অপকৃষ্ট॥ *

নারদীয়ে—

শ্বপচোঽপি মহীপাল! বিষ্ণোর্ভক্তো দ্বিজাধিকঃ
বিষ্ণুভক্তিবিহীনো যো যতিশ্চ শ্বপচাধিকঃ॥১১॥

ইন্দ্র মহেশ্বর ব্রহ্মা সেই সে হইল।
চণ্ডাল হরির তোষ যেই জন্মাইল॥

স্কান্দে রেবাখণ্ডে—

ইন্দ্রো মহেশ্বরো ব্রহ্মা পরং ব্রহ্ম তদৈব হি।
শ্বপচোঽপি ভবত্যেব যদা তুষ্টোঽসি কেশব॥১২

সেই সর্ব্বধর্ম্মকর্ত্তা হরিভক্তিকতি।
সর্ব্বপাপকর্ত্তা যেই অভক্ত দুর্ম্মতি॥

তত্রৈব—

স কর্ত্তা সর্ব্বধর্ম্মাণাং ভক্তো যস্তব কেশব!।
স কর্ত্তা সর্ব্বপাপানাং যো ন ভক্তস্তবাচ্যুত!॥১৩

ধর্ম্মো ভবত্যধর্ম্মোঽপি কৃতো ভক্তৈস্তবাচ্যুত।
পাপং ভবতি ধর্ম্মোঽপি তবাভক্তৈঃকৃতো হরে॥

সর্ব্বধর্ম্ম করি সেহ নরকেতে যায়।
হরির অভক্ত যেই জন দুরাশয়॥
সদা ব্রহ্মহত্যা যদি ভক্তেরে ঘটয়।
তবু শুদ্ধ থকে তারা বাধা না জন্ময়॥ *

তত্রৈব—

নিঃশেষধর্ম্মকর্ত্তা বাপ্যভক্তো নরকে হরে!
সদা তিষ্ঠতি ভক্তস্তে ব্রহ্মহাপি বিশুধ্যতি॥ ১৫।

তাবৎ সংসার ভ্রমে পিণ্ডাকাঙ্ক্ষ হয়॥
যাবৎ কুলে হরিভক্ত পুত্র না জন্ময়॥

তত্রৈব—

তাবদ্ভ্রমন্তি সংসারে পিতরঃ পিণ্ডতৎপরাঃ।
যাবৎ কুলে ভক্তযুক্তঃ সুতো নৈব প্রজায়তে॥১৬

ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য চণ্ডাল যবন।
হরিভক্ত যেই সেই সর্ব্বোত্তমোত্তম॥

তত্রৈব—

ব্রাহ্মণঃ ক্ষত্রিয়ো বৈশ্যঃ শূদ্রো বা যদি বেতরঃ।
বিষ্ণুভক্তিসমাযুক্তো জ্ঞেয়ঃ সর্ব্বোত্তমোত্তমঃ॥১৭

---

ভাগবত নাম দুর্লভ; উহা লাভ করা দুরূহ; ব্রহ্মা ও রুদ্রের পদ অপেক্ষা উহা উৎকৃষ্ট। ৯।

হে মুনিশ্রেষ্ঠ! যাহার দেহে ভাগবত-চিহ্ন দৃষ্ট হয় এবং যাহারা হরিগুণগান করেন, তাঁহাদিগকে দেবতা বলিয়া জানিবে; তদ্বিষয়ে সংশয় নাই।১০।

হে মহীপতে! বিষ্ণুভক্ত চণ্ডাল ও দ্বিজ অপেক্ষা শ্রেষ্ঠ, এবং বিষ্ণুভক্তিবিহীন দ্বিজ চণ্ডাল অপেক্ষাও অপকৃষ্ট। ১১।

হে কেশব। আপনার যখন তুষ্টি হয়, তখন আপনার ইন্দ্রত্ব শিবত্ব ব্রহ্মত্ব ও পরব্রহ্মত্ব চণ্ডালও প্রাপ্ত হয়। ১২।

যে আপনার ভক্ত, হে কেশব, সে সকল ধর্ম্মের পালনকর্ত্তা; আর যে আপনার ভক্ত নহে হে অচ্যুত, সে সর্ব্বপাপের আচরণ কর্ত্তা। ১৩।

হে অচ্যুত! আপনার ভক্তের কৃত অধর্ম্মও ধর্ম্ম, এবং আপনার অভক্তের কৃত ধর্ম্মও অধর্ম্ম। ১৪।

হে হরি! আপনার অভক্তজন নিঃশেষে ধর্ম্মাচরণ করিয়াও নিরয়গামী হয়, এবং আপনার ভক্তজন ব্রহ্মহত্যাকারী হইয়াও বিশুদ্ধ হয়। ১৫।

যে পর্য্যন্ত কুলে হরিভক্ত পুত্র জন্মগ্রহণ না করে, সে পর্য্যন্ত পিতৃপুরুষগণ পিণ্ডপ্রার্থী হইয়া সংসারে ভ্রমণ করেন। ১৬।

ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র বা তদপেক্ষা কোনও ইতর জাতি যদি বিষ্ণুভক্তিপরায়ণ হন, তিনিই সর্ব্বোত্তমোত্তম জানিবে। ১৭।

---

* পাঠান্তরে—"হরিভক্তিহীন যতি শ্বপচাপকৃষ্ট॥"

* পাঠান্তরে—"তার ব্যত্যয় না হয়।"

হরিনাম মহাপূত যেই নীচ জাতি।
জপে সেই পবিত্র পাবন মহামতি॥
কৃষ্ণের পিরীতি সেই সাধু জন্মাইল।
বেদবেত্তা-ব্রাহ্মণ জনমে কি হইল॥

তত্রৈব শ্রীভগবদ্বাক্যং—

নামযুক্তজনাঃ কেচিৎ জাত্যান্তরসমন্বিতাঃ।
কুর্ব্বন্তি মে যথা প্রীতিং ন তথা দেবপারগাঃ॥১

হরিভক্তিহীন যেই সেই সে চণ্ডাল।
হরিভক্ত চণ্ডাল যে ভুবনমঙ্গল॥

তত্রৈব—

বিষ্ণুভক্তিবিহীনা যে চাণ্ডালাঃ পরিকীর্ত্তিতাঃ।
চাণ্ডালা অপি বৈ শ্রেষ্ঠা হরিভক্তিপরায়ণাঃ॥ ২॥

বৈষ্ণব বর্ণের বাহ্য ত্রৈলোক্যপাবন।
শ্বপচসমান অবৈষ্ণব যে ব্রাহ্মণ॥

তত্রৈব—

শ্বপচমিব নেক্ষেত লোকে বিপ্রমবৈষ্ণবম্।
বৈষ্ণবো বর্ণবাহ্যোঽপি পুনাতি ভুবনত্রয়ম্॥ ৩॥

শ্রীকৃষ্ণচরণাশ্রিত পাপযোনি হয়।
স্ত্রী-শূদ্র-বৈশ্য আদি যে কেহ ভজয়॥
পরমপবিত্র সেই দুর্লভ যে গতি।
অনায়াসে পায় করে বৈকুণ্ঠে বসতি॥

শ্রীভগবদ্গীতাসু—

মাং হি পার্থ ব্যপাশ্রিত্য যেঽপি
স্যুঃ পাপযোনয়ঃ।
স্ত্রিয়ো বৈশ্যাস্তথা শূদ্রাস্তেঽপি যান্তি
পরাং গতিম্॥ ৪॥

সর্ব্বযজ্ঞ-সর্ব্ববেদ-পারগ ব্রাহ্মণ।
হেন কোটি কোটি নহে বৈষ্ণবসমান॥
এহেন সহস্র ভক্ত করিয়া সমানে।
ঐকান্তিক এক ভক্ত শ্রীকৃষ্ণচরণে॥

গারুড়ে—

সত্রযাজিসহস্রেভ্যঃ সর্ব্ববেদান্তপারগঃ।
সর্ব্ববেদান্তবিৎকোট্যা বিষ্ণুভক্তো বিশিষ্যতে।
বৈষ্ণবানাং সহস্রেভ্য একান্তেকো বিশিষ্যতে॥৫

সদাচার-হীন দুরাচার যদি হয়।
অনন্যভাবেতে কিন্তু শ্রীকৃষ্ণ ভজয়॥
সাধু সেই মান্য সেই সর্ব্বসারকৃত।
তাৎপর্য্য যে ব্যবসায়নিপুণ চরিত॥

শ্রীভগবদ্গীতায়াং—

অপি চেৎ সুদুরাচারো ভজতে মামনন্যভাক্।
সাধুরেব স মন্তব্যঃ সম্যগ্‌ব্যবসিতো হি সঃ॥৬

শালগ্রামপূজা বৈষ্ণবের আবশ্যক।
স্ত্রী কিংবা শূদ্র ইহা শাস্ত্র নিয়ামক॥

পাদ্মে—

শালগ্রামশিলাপূজাং বিনা যোঽশ্নাতি কিঞ্চন।
স চাণ্ডালাদিবিষ্ঠায়ামাকল্পং জায়তে কৃমিঃ॥ ৭॥

---

বেদপরায়ণ বিপ্রগণও আমার তদ্রূপ প্রীতিসম্পাদনে সমর্থ নহেন, আমার নামযুক্ত জাত্যন্তরসমন্বিত জন (হরিনামপর নীচ-জাতীয় ব্যক্তিগণও) আমার যেরূপ প্রীতি সাধন করেন ১।

বিষ্ণুভক্তিবিহীন জন চণ্ডাল বলিয়া পরিকীর্ত্তিত হয়, এবং হরিভক্তিপরায়ণ চণ্ডালও শ্রেষ্ঠ হয়। ২।

অবৈষ্ণব বিপ্রকে লোকে চণ্ডাল-তুল্যও দর্শন করিবে না; কিন্তু নীচবর্ণজ বৈষ্ণবও ত্রিভুবন পবিত্র করেন। ৩।

হে পার্থ! স্ত্রী, বৈশ্য, শূদ্র, কিম্বা কেনও পাপযোনিজ ব্যক্তিও আমাকে আশ্রয় করিলে, পরম গতি প্রাপ্ত হয়। ৪।

সহস্র সত্রযাজি অপেক্ষা একজন সর্ব্ববেদান্তবিৎ এবং কোটি সর্ব্ববেদান্তবিৎ অপেক্ষা একজন বৈষ্ণব বিশিষ্ট; আবার একান্ত-বিষ্ণুভক্ত একজন, সহস্র সহস্র বৈষ্ণব হইতে বিশিষ্ট। ৫।

যে ব্যক্তি অনন্যমনে আমার ভজনা করে, সুদুরাচার হইলেও, তাকে সাধু বলিয়া জানিবে, যে হেতু সে সম্যক প্রকারে মৎপ্রতি একান্তচিত্ত হইয়াছে। ৬।

শালগ্রামশিলার পূজা বিনা যে ব্যক্তি কিছু ভোজন করে, চণ্ডালের বিষ্ঠার কৃমি হইয়া কল্পকাল জন্মগ্রহণ করে। ৭।

স্কান্দে চ—

গৌরবাচলশৃঙ্গাগ্রৈর্ভিদ্যতে তস্য বৈ তনুঃ।
ন মতির্জায়তে যস্য শালগ্রামশিলার্চ্চনে॥ ১॥

এই দুই শ্লোক সাধারণ-ভক্তপর।
বিশেষ স্ত্রীশূদ্রভক্তপর শুন আর॥

যথা তত্রৈব—

এবং শ্রীভগবান্ সর্ব্বৈঃ শালগ্রামশিলাত্মকঃ।
দ্বিজৈঃস্ত্রীভিশ্চ শূদ্রৈশ্চ সম্পূজ্যো। ভগবৎপরৈঃ॥২

তথা স্কান্দে শ্রীব্রহ্মনারদসংবাদে চাতুর্ম্মাস্য-ব্রতে শালগ্রামশিলার্চ্চাপ্রসঙ্গে—

ব্রাহ্মণক্ষত্রিয়বিশাং সচ্ছূদ্রাণামথাপি বা।
শালগ্রামেঽধিকারোঽস্তি ন চান্যেষাং কদাচন॥৩

তত্রৈবান্যত্র—

স্ত্রিয়ো বা যদি বা শূদ্রা ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়াদয়ঃ।
পূজয়িত্বা শিলাচক্রং লভন্তে শাশ্বতং পদম্॥৪॥

সচ্ছূদ্রপদে শূদ্রবংশে যে বৈষ্ণব।
শালগ্রামে অধিকারী ইতরে দুর্লভ॥
তবে যে নিষেধমতে বচন যে শুন।
অবৈষ্ণবপর নহে বৈষ্ণবে কখন॥

তত্র বচনং যথা—

ব্রাহ্মণস্যৈব পূজ্যোঽহং শুচেরপ্যশুচেরপি।
স্ত্রীশূদ্রকরসংস্পর্শো বজ্রাদপি সুদুঃসহঃ॥ ৫

প্রণবোচ্চারণাচ্চৈব শালগ্রামশিলার্চ্চনাৎ।
ব্রাহ্মণীগমনাচ্চৈব শূদ্রশ্চাণ্ডালতামিয়াৎ॥ ৬॥

অতএব এ বচন সামান্য উপর।
নিষেধ যে হয় তত্র বৈষ্ণব ইতর॥
কিংবা কেহ দম্ভক্রমে বচন গড়িল।
গোস্বামী আচার্য্য ইহা আশঙ্কা করিল॥
হরিভক্তিবিলাসেতে শ্রীপাদ কহয়।
নতুবা বিরোধ শাস্ত্রান্ত মতে হয়॥
আর কহি শুন হরিভক্তিবিলাসেতে।
গোস্বামী শ্রীসনাতন যে কহে টিকাতে॥
'ব্রাহ্মণস্যৈব পূজ্যোঽহং' ইহার মধ্যেতে॥
এব-কার হয় এব-কারের অর্থেতে॥
অন্যব্যবচ্ছেদ হয় এই ত নির্ণয়।
অথচ দেখিয়ে বহুশাস্ত্রেতে কহয়॥
স্ত্রী-শূদ্র শালগ্রামপূজা-অধিকারী। *
ইহাতেই এ বচন কৃত্রিম বিচারি॥
এ বচন যদ্যপি প্রমাণ্য হইত। †
অন্য শাস্ত্রমতে তবে বিধি না থাকিত॥
বিচার করিবে ইথে পণ্ডিত যে হবে।
দম্ভ-ঈর্ষা-মতে নিজ মত না স্থাপিবে॥
পুনর্ব্বার আর শুন শাস্ত্রেতে প্রমাণে।
বৈষ্ণব-স্ত্রী-শূদ্র অধিকারী শালগ্রামে॥

বায়ুপুরাণে—

অযাচকঃ প্রদাতা স্যাৎ কৃষিং বৃত্ত্যর্থমাচরেৎ।
পুরাণং শৃণুয়ান্নিত্যং শালগ্রামঞ্চ পূজয়েৎ॥ ৭॥
সন্ধ্যার্যা বঞ্চবৈর্ষত্রাচ্ছালগ্রামশিলাঽম্বুবৎ।
না র্চ্চ্যা দ্বারকাচক্রাঙ্কিতে পোতৈব সর্ব্বদা॥৮

---

যাহার মন শালগ্রাম শিলার অর্চ্চনায় না যায়, তাহার দেহ গৌরবোন্নত পর্ব্বত শৃঙ্গাগ্রে বিদারিত হয়। ১।

শ্রীভগবান শালগ্রামশিলাত্মক; অতএব, ভগবৎপর দ্বিজ স্ত্রী ও শূদ্র সকলেরই (শাল-গ্রাম) সম্যক্ পূজনীয়। ২।

ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য এবং সৎশূদ্রগণের শালগ্রাম-পূজার অধিকার আছে; অপরের কদাপি নাই। ৩।

শিলাচক্রের পূজা করিয়া, স্ত্রী, বা শূদ্র, বা ব্রাহ্মণ, বা ক্ষত্রিয়াদি, শাশ্বত-পদ লাভ করেন। ৪

ব্রাহ্মণ, শুচি বা অশুচি হউন, আমি তাঁহা-রই পূজ্য; স্ত্রী ও শূদ্রের করস্পর্শ বজ্র.ধিক আমার অসহনীয়। ৫।

প্রণবোচ্চারণ, শালগ্রাম শিলাপূজা বা ব্রাহ্মণী-গমন দ্বারা শূদ্র চণ্ডালত্ব প্রাপ্ত হয়। ৬।

অযাজক অথচ দানশীল হইয়া কৃষিবৃত্তি দ্বারা জীবিকা নির্ব্বাহ করিবে, এবং প্রত্যহ পুরাণ শ্রবণ ও শালগ্রাম-পূজা করিবে। ৭।

বৈষ্ণবগণ প্রাণপণ যত্নে শালগ্রাম শিলা

---

* পাঠান্তরে—"স্ত্রীশূদ্র সবে হয় পূজা অধি-কারী।"

† পাঠান্তরে—"এ বচন প্রমাণ যে যদ্যপি হইত।"

এতেক প্রমাণশাস্ত্র বিরোধী যে বাক্য।
গ্রাহ্য নাহি হয় বহুশাস্ত্রেতে অনৈক্য॥
'ব্রাহ্মণস্যৈব পূজ্যোঽহং ইত্যাদি বচন।'
কেহ কহে শাস্ত্রের নহে দ্বান্তিকবচন॥
তস্মাৎ যে অন্য বহু শাস্ত্রের বিরোধী।
অতএব সাধুজন ইহাতে বিবাদী॥
যদি বল স্ত্রী শূদ্র বৈষ্ণব কিমাকার।
গৃহাত যে বিষ্ণুদীক্ষা বিষ্ণুপূজাপর॥
ইহার ইতর সেই অবৈষ্ণবগণে।
শাস্ত্রের সিদ্ধান্ত এই পণ্ডিতে বাখানে॥

প্রমাণং হরিভক্তিবিলাসে—

গৃহীতবিষ্ণুদীক্ষাকো বিষ্ণুপূজাপরো নরঃ।
বৈষ্ণবোঽভিহিতোঽভিজ্ঞৈরিতরোঽস্মাদবৈষ্ণবঃ॥৯
শূদ্র-আদি অন্ত্যজ সে বৈষ্ণব যদি হয়।
শূদ্র নীচ নহে সেই পূজ্যের আলয়॥
হরিভক্তিহীন শুদ্ধ যতি * কেনে নয়।
শ্বপচ অধিক সেই নীচ দুরাশয়॥

তথা নারদীয়ে—

শ্বপচোঽপি মহীপাল। বিষ্ণোর্ভক্তো দ্বিজাধিকঃ।
বিষ্ণুভক্তিবিহীনো যো যতিশ্চ শ্বপচাধিকঃ॥ ১০
নিষাদ শ্বপচ শূদ্র হরির ভকতে॥
নীচ করি মানে যেই যায় নরকেতে॥

ইতিহাসসমুচ্চয়ে—

শূদ্রং বা ভগবদ্ভক্তং নিষাদং শ্বপচং তথা।
বীক্ষতে জাতিসামান্যাৎ স যাতি নরকং ধ্রুবম্॥১১

ভগবদ্ভক্ত যেই, সেই শূদ্র কভু নহে।
অভক্ত ব্রাহ্মণাদিক শূদ্র শাস্ত্রে কহে॥

পাদ্মে চ—

ন শূদ্রা ভগবদ্ভক্তাস্তেঽপি ভাগবতোত্তমা।
সর্ব্ববর্ণেষু তে শূদ্রা যে ন ভক্তা জনার্দ্দনে॥১২॥
দ্রব্যের সংযোগে কাঁসা সোণা হয় যথা।
কৃষ্ণ দীক্ষা মাত্র নর দ্বিজ হয় তথা॥

তথাচ তত্রৈব—

যথা কাঞ্চনতাং যাতি কাংস্যং রসবিধানতঃ।
তথা দীক্ষাবিধানেন দ্বিজত্বং জায়তে নৃণাম্॥ ১৩
পিতৃগোত্রে যথা কন্যা অবিবাহে থাকে।
বিবাহ হইলে স্বামিগোত্রে প্রবর্ত্তকে॥
তথা বিষ্ণুমন্ত্রদীক্ষামাত্রে শ্রেষ্ঠ হয়।
নীচত্ব শূদ্রত্ব তেজি দ্বিজত্বকে পায়॥

যথা—

পিতৃগোত্রেণ যা কন্যা স্বামিগোত্রেণ গোত্রিকা।
তথা দীক্ষাপ্রভাবেণ দ্বিজত্বং জায়তে নৃণাম্॥ ১৪

অতএব তৃতীয়স্কন্ধে দেবহূতিবাক্যং—

যন্নামধেয়শ্রবণানুকীর্ত্তনাৎ
যৎপ্রহ্বণাদ্‌যৎস্মরণাদপি ক্বচিৎ।
শ্বাদোঽপি সদ্যঃ সবনায় কল্পতে
কুতঃ পুনস্তে ভগবন্নু দর্শনাৎ॥ ১৫॥

---

ধারণ করিবেন, এবং সর্ব্বদা দ্বারকা-চক্রাঙ্কিত শিলার অর্চ্চনা করিবেন ৮।

বিষ্ণুমন্ত্রগ্রহণকারী, বিষ্ণুপূজাপরায়ণ ব্যক্তিই বিজ্ঞগণ কর্ত্তৃক বৈষ্ণব নামে অভিহিত হইয়া থাকেন; তদিতর ব্যক্তিগণ অবৈষ্ণব। ৯।

হে মহীপতি!—বিষ্ণুভক্ত চণ্ডাল, দ্বিজের অপেক্ষাও শ্রেষ্ঠ; এবং হরিভক্তিহীন ব্যক্তি; চণ্ডাল হইতেও নীচ। ১০।

ভগবদ্ভক্ত শূদ্র ব্যাধ বা চণ্ডালকে যাহারা সামান্য জাতি বলিয়া মনে করে, তাহারা নিশ্চয় নীরয়গামী হয়। ১১।

ভগবদ্ভক্তগণ শূদ্র নহেন; তাঁহারাই ভাগবত শ্রেষ্ঠ। যে ব্যক্তি জনার্দ্দনের ভক্ত নহে, সেই ব্যক্তিই সর্ব্ববর্ণের মধ্যে শূদ্র। ১২।

রস-বিধান-হেতু দ্রব্য-সংযোগে কাংস্য যেমন কাঞ্চনত্ব প্রাপ্ত হয়, তদ্রূপ নরগণ দীক্ষা-বিধান দ্বারা দ্বিজত্ব লাভ করেন। ১৩।

কন্যা যেরূপ পিতৃগোত্র হইতে স্বামিগোত্র প্রাপ্ত হয় দীক্ষাপ্রভাবে নরগণেও তদ্রূপ দ্বিজত্ব হইয়া থাকে। ১৪।

ক্বচিৎ যাঁহাকে প্রণাম ও স্মরণ করিলে এবং যাহার নাম শ্রবণ ও কীর্ত্তন করিলে চণ্ডালও সাক্ষাৎ সোমযজ্ঞকারী বলিয়া কল্পিত হয়; তাঁহাকে প্রত্যক্ষ দর্শন করিলে যে কি পর্য্যন্ত পবিত্রতা লাভ হয়, তাহা কি আর বলিতে হয়। ১৫।

---

* পাঠান্তরে—"যদি যতি।"

বিষ্ণুর নাম আদি যদি চণ্ডালে করয়।
যজ্ঞযজনের যোগ্য পবিত্র সে হয়॥
অশ্বত্থ গো-দ্বিজ-আদি ভগবানের ভক্ত।
নিজতনু হয় স্বয়ং মুখে করে ব্যক্ত॥
তথাচ হরিভক্তিসুধোদয়ে শ্রীভগবদ্-
ব্রহ্মসংবাদে—
তীর্থাশ্বত্থতরবো গাবো বিপ্রাস্তথা স্বয়ম্।
মদ্ভক্তাশ্চেতি বিজ্ঞেয়াঃ পঞ্চৈতে তনবো মম॥ ১
পৃথু মহারাজ শক্ত্যাবেশ-অবতার।
শ্রীমুখে কহিলা শুন রহস্য তাহার॥
সর্ব্বত্র শাসনে মুঞি হই দণ্ডধৃক্।
বিনে যে অচ্যুতগোত্র বৈষ্ণব সর্ব্বাধিক॥
অতএব হরিভক্ত বর্ণবাহ্য হয়।
নীচ উচ্চ জাতি সব কৃষ্ণতনুময়॥
যথা চতুর্থস্কন্ধে শ্রীপৃথুমহারাজবর্ণনে—
সর্ব্বত্রাস্খলিতাদেশঃ সপ্তদ্বীপৈকদণ্ডধৃক্।
অন্যত্র ব্রাহ্মণকুলাদন্যত্রাচ্যুতগোত্রতঃ॥ ২॥
ব্রাহ্মণ-বৈষ্ণব-স্থানে সাবধান হৈতে।
পূর্ব্বাপর কহে শাস্ত্রে দুই স্বতন্ত্রেতে॥ *
বিপ্র কহি পুনশ্চ বৈষ্ণব কহি যবে।
ইহাতে বুঝহ অন্যবর্ণ যে বৈষ্ণবে॥
পণ্ডিত যে হবে ইহা বুঝহ বিচারি।
মূর্খ কুতার্কিক জন নহে অধিকারী॥
অবৈষ্ণব বিপ্র হৈতে দুর্জ্জাতি বৈষ্ণব।
শ্রেষ্ঠতম হয় শাস্ত্রে কর অনুভব॥
শ্রীমদ্ভাগবতে সপ্তমস্কন্ধে—
বিপ্রাদ্দ্বিষড়্গুণযুতাদরবিন্দনাভ-
পাদারবিন্দবিমুখাৎ শ্বপচং বরিষ্ঠম্।
মন্যে তদর্পিতমনোবচনেহিতার্থপ্রাণং
পুনাতি স কুলং ন তু ভূরিমান॥ ৩॥
দক্ষিণাদি ভগবত-সম্বন্ধে যে দ্রব্য।
বৈষ্ণবেরে দিব ভূষা-আদি হব্য কব্য॥
তাহার অর্দ্ধেক বিপ্রে করিব প্রদান।
অতেব ভগবদ্ভক্ত সর্ব্বপূজ্যবান্॥
অতএবোক্তং হয়শীর্ষপঞ্চরাত্রে শ্রীভগবতা
শ্রীহয়গ্রীবেণ পুরুষোত্তমপ্রতিষ্ঠান্তে—
মূর্ত্তিপানান্তু দাতব্যা দেশিকার্দ্ধেন দক্ষিণা।
তদর্দ্ধং বৈষ্ণবানান্তু তদর্দ্ধন্তু দ্বিজন্মনাম্॥ ৪॥
ব্যাধ কৃষ্ণভক্ত শালগ্রামপূজা কৈলা।
ধর্ম্ম মহামুনি যাতে উপদেশ দিলা॥
অতএব ইহাতে যে অবোধ নিন্দয়।
না জানিয়া কহে কিংবা দম্ভের আশয়॥
তথাচ ব্রহ্মবৈবর্ত্তে পতিব্রতোপাখ্যানে ধর্ম্মব্যাধ-
স্থাপি শ্রীশালগ্রামশিলাপূজনমুক্তং—
ততঃ স বিস্মিতঃ শ্রুত্বা ধর্ম্মব্যাধস্য তদ্বচঃ
তস্মৌ স চ সমানীয় দর্শয়ামাস তাবুভৌ॥ ৫॥
নির্ণিক্তশসনৌ বৃদ্ধাবাসনস্থৌ নিত্যৌ গুরূ।
শালগ্রামশিলাঞ্চৈব তৎসমীপে সুপূজিতাম্॥ ৬॥
এ বিধান কৈল গৌড়রাজ্যে আচ্ছাদন।
নতুবা সকল দেশে করয়ে যাজন॥

---

তীর্থসমূহকে, অশ্বত্থ-তরু-সকলকে, গো-বিপ্রগণকে এবং আমার ভক্তগণকে, এই পাঁচটিকে আমার নিজের দেহ বলিয়া জানিবে। ১।

ব্রাহ্মণকুল এবং অচ্যুত গোত্রজ বৈষ্ণবগণ ভিন্ন তাঁহার আদেশ সর্ব্বত্র অব্যাহত, তিনি সপ্তদ্বীপের একমাত্র দণ্ডধর। ২।

দ্বাদশগুণযুক্ত (শম, দম, ক্ষমা, শৌচ প্রভৃতি) অথচ পদ্মনাভ শ্রীহরির পাদারবিন্দে বিমুখ বিপ্র অপেক্ষাও সেই চণ্ডাল শ্রেষ্ঠ,—যে চণ্ডাল আপন বাক্য-অর্থ-কায়মনো প্রাণ ভগবানে সমর্পণ করিয়াছে। সেই চণ্ডালই আপনার কুল পবিত্র করিয়া থাকে; কিন্তু গর্ব্বান্বিত বিপ্র পারেন না। ৩।

দেশিকগণের (আচার্য্যগণের) দক্ষিণার অর্দ্ধেক মূর্ত্তিপগণকে, তাহার অর্দ্ধেক বৈষ্ণবগণকে এবং তাহার অর্দ্ধেক দ্বিজগণকে দেয়। ৪।

ধর্ম্মব্যাধের সেই কথা শুনিয়া অতঃপর তিনি বিস্মিত হইলেন। আর্দ্রবসনে আসনোপার অবস্থিত ধর্ম্মব্যাধের নিকট, তাঁহার গুরুদ্বয়কে এবং সেই পূজিত শালগ্রাম শিলাকে আনয়ন করিয়া দেখান হইল॥ ৫—৬॥

---

* পাঠান্তরে—"দুই মত তন্ত্রে।"

মধ্যদেশ দক্ষিণ দেশের দেখ রীত।
সর্ব্ববৈষ্ণবেতে শালগ্রাম সুপূজিত ॥
সদাচারে দেখ ইহা হয় পূর্ব্বাপর।
অতএব সাধুমার্গ শাস্ত্র অনুসার ॥
অবশ্যকর্ত্তব্য বৈষ্ণবের শিলাপূজা।
পরম সিদ্ধান্ত এই ইথে নাহি দুজা ॥
কলিভবত্রাতা শ্রীলমহান আচার্য্য।
নিরপেক্ষ শুদ্ধশীল * সকলের আর্য্য ॥
সনাতন সনাতনধর্ম্ম সিদ্ধ প্রসিদ্ধ †
রূপ রসরাশি পরমার্থপথে বৃদ্ধ ॥
বিচার করিয়া নিরূপিলা শুদ্ধ মত।
পরমার্থতত্ত্ব যাহা নিগমগোপত ॥
প্রচার করিয়া কৈলা নিশ্চয় সিদ্ধান্ত।
তাহার অন্যথা কহে যে না জানে অন্ত ॥
এবং শ্রীমদ্ভাগবত-আদির পঠন।
বৈষ্ণব উপরে নাহি নিষেধবচন ॥
স্বধর্ম্মযাজন বিধিনিষেধ শতেক।
বৈষ্ণব-ইতর পর অন্যান্য যতেক ॥

শ্রীমদ্ভাগবতে—

দেবর্ষিভূতাপ্তনৃণাং পিতৄণাং
ন কিঙ্করো নায়মৃণী চ রাজন্ ॥ ১ ॥

কর্ম্মপরিত্যাগে বৈষ্ণবের নাহি দোষ।
কর্ম্মে অধিকার নাহি যাতে হরিতোষ ॥

তত্রৈব—

তাবৎ কর্ম্মাণি কুর্ব্বিত ন নির্ব্বিদ্যেত যাবতা।
মৎকথাশ্রবণাদৌ বা শ্রদ্ধা যাবন্ন জায়তে ॥ ২ ॥

---

হে নৃপ! দেবতা, ঋষি, ভূত, আত্মীয়, নর, কিঙ্কর, কিংবা পিতৃগণ, কাহারও নিকট ইনি ঋণী নহেন। ১।

যে পর্য্যন্ত নির্ব্বেদ ভাব উপস্থিত না হয়, কিংবা যে পর্য্যন্ত আমার কথা-শ্রবণাদিতে শ্রদ্ধা না জন্মে, সে পর্য্যন্ত কর্ম্মাদি করিবে। ২।

---

* পাঠান্তরে—"নিরপেক্ষ সদগুণশীল।"
† পাঠান্তরে—"সনাতন সনাতন সিদ্ধ ও প্রসিদ্ধ।"

করণেও বিরুদ্ধ ব্যভিচার দোষ হয়।
অনন্যভক্তিহানি শাস্ত্রের নির্ণয় ॥

শ্রীগীতায়াম্—

অপি চেৎ সুদুরাচারো ভজতে মামনন্যভাক্।
সাধুরেব স মন্তব্যঃ সম্যগ্ব্যবসিতো হি সঃ ॥ ৩ ॥

ইত্যাদি অনেক বিধি প্রমাণ আছয়।
কতেক লিখিতে পারি পুস্তক বাঢ়য় ॥
অতেব শ্বপচ শূদ্রকুলে যে বৈষ্ণব।
নীচ শূদ্র নহে সেই পরম দুর্লভ ॥
সদ্গুরু আশ্রয় বিষ্ণুমন্ত্রদীক্ষা মাত্র।
যেই কেহ নয় কেনে পরমপবিত্র ॥ *

যথা—

ইন্দ্রো মহেশ্বরো ব্রহ্মা পরংব্রহ্ম তদৈব হি।
শ্বপচোঽপি ভবত্যেব যদা তুষ্টোঽসি কেশব ॥ ৪ ॥
ব্রাহ্মণঃ ক্ষত্রিয়ো বৈশ্যঃ শূদ্রো বা যদি বেতরঃ।
বিষ্ণুভক্তিসমাযুক্তো জ্ঞেয়ঃ সর্ব্বোত্তমোত্তমঃ ॥ ৫ ॥
সংকীর্ণযোনয়ঃ পূতা যে ভক্তা মধুসূদনে।
ম্লেচ্ছতুল্যাঃ কুলীনাস্তে যে ন ভক্তা জনার্দ্দনে ॥ ৬ ॥
স কর্ত্তা সর্ব্বধর্ম্মাণাং ভক্তো যস্তব কেশব।
স কর্ত্তা সর্ব্বপাপানাং যো ন ভক্তস্তবাচ্যুত ॥ ৭ ॥

---

যে জন একান্তে আমার ভজনা করে, অতি দুরাচার হইলেও,তাহাকে সাধু বলিয়া জানিবে; যেহেতু সে সম্যক্প্রকারে মৎপ্রতি চিত্ত-সমর্পণ করিয়াছে। ৩।

হে কেশব! আপনার তুষ্টিতে ইন্দ্র, মহেশ্বর, ব্রহ্মা ও পরব্রহ্মের পদ চণ্ডালও প্রাপ্ত হয়। ৪।

ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র বা তদিতর জাতিও যদি বিষ্ণুভক্তিপরায়ণ হয়, তাহাকে সর্ব্বোত্তমোত্তম বলিয়া জানিবে। ৫।

শ্রীমধুসূদনের ভক্ত হইলে, নীচযোনিজ ব্যক্তিও পবিত্র হয়; আবার জনার্দ্দনের ভক্ত না হইলে, কুলীনও ম্লেচ্ছ তুল্য হয়। ৬।

হে কেশব! যিনি আপনার ভক্ত, তিনি সর্ব্ব-ধর্ম্ম-অনুষ্ঠানকারী। হে অচ্যুত! যিনি আপনার ভক্ত নহেন, তিনি সর্ব্বপাপকারী। ৭।

---

* পাঠান্তরে—"বৈষ্ণবপ্রসাদে হয় পরম পবিত্র।"

শ্রীমদ্ভাগবতে—

আজ্ঞায়ৈবং গুণান্ দোষান্
ময়াদিষ্টানপি স্বকান্।
ধর্ম্মান্ সন্ত্যজ্য যঃ সর্ব্বান্
মাং ভজেত স সত্তমঃ॥ ২॥

চান্দরায় কহে প্রভু তোমার চরণ।
আশ্রয় করিনু যবে শুদ্ধ হৈল মন॥
অধর্ম্ম সে দূরে রহু অন্য যে ধরম।
এবে জ্ঞান হইতেছে অধর্ম্মের সম॥
এক কৃষ্ণভক্তি বিনে সকলি অনর্থ।
এবে বুঝিলাম প্রভু যত সব ব্যর্থ।
হেন মহাপাপী মুঞি মূঢ় দুরাচার।
হেন মোহ গেল মোর এ কর্ম্ম তোমার॥
তবে গোষ্ঠিবর্গেতে সন্তোষরায়-আদি।
প্রভুর আশ্রয় কৈল বালক অবধি॥
বিদায় হইয়া তবে চলিলেন গৃহে।
বিরলে কহিলা কিছু চান্দরায় সহে॥
এক কথা কহি তব হিতো কারণ।
দেবস্ব ব্রহ্মস্ব আর রাজস্ব হরণ॥
কদাচ না করিবে এ তিন পাপ সম।
রাজস্বহরণে বাপু সদাই বিরম'॥
তবে নৌকা আনিঞা ঠাকুরে চড়াইয়া।
বহু অর্থ বস্ত্র অলঙ্কার সমর্পিয়া॥
ঠাকুরের সহিত সন্তোষরায় গিয়া।
গৃহে পঁহুছিয়া আইলা বিমর্ষ হইয়া॥
প্রভুর আজ্ঞায় রাজকর বুঝি দিল।
সেই হইতে শিষ্ট শান্ত সুস্বভাব হৈল॥
শ্রীমান ঠাকুমহাশয়ের চরণ।
পরশমণির সহ না করি তুলন॥
তুলনা করিতে যার স্থান কোথা নাঞি।
অতএব হায় হায় বলিহারি যাই॥
যার পর্শমাত্র হে পাপী চান্দরায়।
ভুবনপাবন হৈল মহান-আশয়॥

ঠাকুরমহাশয়ের শ্রীচরণ করি আশ।
তাঁহার ভক্তের গুণ গায় কৃষ্ণদাস॥

---

অন্য উপাসনা তেজি কৃষ্ণাশ্রিত
ইদানীন্ত পুণ্য চরিত্রে চরিত্র *

## শ্রীভাইয়া দেবকীনন্দন রায় চরিত্র

দেবকীনন্দন নাম ভাইয়া করি বাখানি।
নিবাস জালালপুর আঢ্য মহাধনী॥
কাটোয়ার ফৌজদার নবাব সরকারে।
শক্তি-উপাসক হয়ে ভজে বামাচারে॥
প্রথম-সংসারে এক পুত্র জনমিল।
পুত্রটি রহিল স্ত্রীর বিয়োগ হইল॥
যমুনার তীরে ঘর নিত্যানি যমুনা।
স্নান আদি করে সদা সন্ধ্যাদি-বন্দনা॥
হস্তী যে বৃহৎ এক বৃহৎ দশন।
দশন উপরে কার চৌকির আসন॥
জলে দাঁড় করাইয়া তাহাতে বসিয়া।
দেবীপূজা করে এক বড়াই করিয়া॥
রক্তচন্দনের পঙ্ক † সর্ব্বাঙ্গে লেপিয়া।
মহাভৈরবের ন্যায় আকার হইয়া॥
রক্তচন্দন জবাপুষ্প তাম্র শঙ্খ।
পূজয়ে বসিয়া করিয়াস্ত-পরিষঙ্ক॥
দ্বিতীয় বিবাহ কৈল তার শুন কথা।
বিধির ঘটনা এক-আশ্চর্য্য বারতা॥
ভাইয়ার সুকৃতি বহু পুর্ব্বের আছিল।
কিংবা হঠাৎকার কোন সাধুকৃপা হৈল॥
বিবাহ করিল এক বৈষ্ণবের কন্যা।
বাপ-ঘরে থাকি দীক্ষা করি হৈল ধন্যা॥

---

মৎকর্ত্তৃক আদিষ্ট হইয়াও, মদাদিষ্ট ধর্ম্মা-ধর্ম্মের দোষগুণ পরিজ্ঞাত হইয়াও, সম্যক্‌প্রকারে স্বধর্ম্ম পরিত্যাগ করিয়া, যিনি আমার ভজনা ...

* কোনও কোনও গ্রন্থে "ইদানীন্ত পুন" ... এক ছত্র পয়ার-রূপে প্রকাশিত আছে, এবং ... কোনও গ্রন্থে দুই ছত্র পয়াররূপে "চরিত্র" ... সাজাইয়া রাখা হইয়াছে। পরন্তু "অন্য" ... 'চরিত্র" পর্য্যন্ত শব্দগুলি "শ্রীভাইয়া দে... নন্দনের" বিশেষণ বলিয়াই বোধ হয়।

† পাঠান্তর—"কৌটা।"

শ্রীআচার্য্য-প্রভুর ঘরের হয়ে শিষ্য।
ভক্তিমতে জ্ঞানবান দৃঢ় সুরহস্য ॥
লিখন পঠন জানে গ্রন্থের বিচার।
সুন্দর ভকতিমতে বোধ অধিকার ॥
সদাচাররত সাধুসঙ্গে অভিলাষ।
সদাই শ্রীকৃষ্ণচন্দ্রে মনের বিলাস॥
বিবাহের পরে যবে নববধ্বাগমনে।
ব্যবহারমতে আইলা স্বামীর ভবনে ॥
আসিয়া দেখয়ে সব বিপর্য্যয়ভাব।
তমগুণময় মাত্র প্রচণ্ড স্বভাব ॥
ভুম ভুম করি চলে দেখিতে করাল ॥
রক্তচন্দন অঙ্গে জবাপুষ্পমাল।
কাটা ছেঁড়া মদ্যমাংস সদা ব্যবহার ॥
যোগিনীচক্রেতে বসি করয়ে আহার ॥
এতেক দেখিয়া কন্যা চমকিয়া চায়।
এই বুঝি হয় মোর শ্বশুর-আলয়
আহা বিধি হেন বিড়ম্বন কেনে কৈল।
কি দোষে আমারে হেন পঙ্কেতে ডারিল ॥
পিতামাতা না জানি কতেক ধন পাইয়া।
অবলা আমারে দিল কূপেতে ডারিয়া ॥
কোন্ অপরাধে কৃষ্ণ হইলা নির্দ্দয়।
কিংবা কোন সাধুর করিনু অপচয়॥
বিলাপ করিয়া কান্দি ভূমে পড়ি যায় ॥
এখন আমার তবে কি হবে উপায় ॥
এ সঙ্গে এ ভোজনেতে কভু না রহিব।
কৃষ্ণভক্তি হেন ধন হঠাতে হারাব ॥
মনুষ্য দুর্লভ হেন জনম পাইয়ে।
সদ্গুরুচরণ পাইনু পিতার আশ্রয়ে ॥
কৃষ্ণভক্তিনিধি পাব সাধ কৈনু চিতে।
আমার করমে শিরে হৈল বজ্রাঘাতে ॥
সমুদ্রে ডুবিনু রত্ন আকাঙ্ক্ষা করিয়া।
রত্ন হাতে নাহি আইল করিনু খুড়িয়া ॥
হায় হায় কি করিব কি হবে উপায়।
দাসীরে কহয়ে তুঞি বিষ লঞা আয় ॥
বিষ পান করি আজি পরাণ তেজিব।
কিংবা জলে প্রবেশিয়া ডুবিয়া মরিব ॥
দাসী কান্দি কহে বিষ খাইয়া মরিবে।
আত্মঘাতী হইয়া কি নরকে যাইবে।
তেঁহ কহে সত্য বটে এ কথা নিশ্চয়।
আত্মঘাতীরে কৃষ্ণ না হন সদয় ॥
তবে কি আমার গতি হইবে এখন।
পলাইতে পথ নাই অবলাজনম ॥
উপায় আছয়ে এইমাত্র দেখি তবে।
অনাহার করিয়া শরীর ত্যজি তবে॥
এতেক ভাবিয়া ভূমে কান্দি পড়ি যায়।
হেন সাধুজনে কভু বিঘ্ন কি জন্ময় ॥
কৃষ্ণ যার একনাথ তার কোথা বিঘ্ন।
বিঘ্নের মস্তকে পাদ দিয়া রহে মগ্ন ॥
ভোজন করিতে ডাকে শাশুড়ী ননদে।
কিছু নাহি কহে মাত্র ফুকরিয়া কান্দে॥
পড়সীর নারীগণ আসিয়া মিলয়।
সবে কহে মায়েরে না দেখিয়া কান্দয়॥
তুষিয়া কহয়ে শাশ খাও আইস মাতা।
কেহ না জানে তার মরমের ব্যথা ॥
এইমত দুই দিন উপবাস গেল।
অনেক সাধিল কিছু আহার না কৈল॥
তবে তাঁর শাশুড়ী ননদ পুনঃ কহে।
কি তোমার ইচ্ছা কহ তাহি করি নহে॥
তবে ধীরে ধীরে কহে যদি খাইতে কহ।
একমুষ্টি চাউল একটি পাকপাত্র দেহ॥
জল মোর এই দাসী যাইয়া আনিব।
আপন হস্তেতে পাক করিয়া খাইব ॥
নহিলে না খাব প্রাণ তেজিব নিশ্চয়।
প্রাণপণ যাথে কৈনু তাথে কারে ভয় ॥
এত শুনি নারীগুলা হাসিয়া কহয়।
কেন গো ইহারা কিছু হাড়ি ডোম নয় ॥
অন্ন নাহি খাবে পর করিবে কেমনে।
এ তো বড় তুষ্টি দেখি অসঙ্গত মেনে ॥
কেহ কহে অগো উনি বৈষ্ণবের ঝি।
না খাবে শাক্তের অন্ন এই হবে বুঝি ॥
ইহা কহি হাসিয়া নিন্দয়ে নারীগুলা।
শাশুড়ী ননদ বহু তিরস্কার কৈলা ॥
তুষ্টি কৈল প্রাণত্যাগ সেহ তো না ভাল।
হাঁড়ী চাউল-আদি আনি যথাযোগ্য দিল ॥
স্বপাক করিয়া কন্যা কৃষ্ণে নিবেদিয়া।
খাইল কিঞ্চিৎ প্রাণধারণ লাগিয়া ॥

প্রতিদিন এইমত কত দিন যায়।
বৈষ্ণব হইতে সদা স্বামীরে কহয় ॥
গোস্বামী শুনিঞা তাহা ভর্ৎসন করয়।
তুঞি মোর গুরু হৈলি কহিয়া কহয়ে ॥
তথাচ নাহিক চুকে পুনঃপুনঃ কহে।
শাহি শুনে ভাইয়া মুখ হেঁট করি রহে ॥
কিন্তু কৃষ্ণভক্তের সঙ্গের দেখ গুণ।
ক্রমে ক্রমে তার কিছু তম হৈল নূন ॥
স্ত্রীর ভজন-রীত-চরিত্র দেখিয়া।
মনে প্রশংসয়ে কিছু দ্রবীভূত হিয়া ॥
কথোক দিবস পরে পুত্রটি মরিল।
শোকেতে কাতর ভাইয়া আকুল হইল ॥
স্ত্রী কহে কান্দ কেনে কি করিবে আর।
শ্রীকৃষ্ণবিমুখ যেই এই গতি তার ॥
শোক রোগ জন্ম মৃত্যু সদাই তাহার।
কৃষ্ণের কিঙ্কর যে সে ভবনিধিপার ॥
দুঃখের সময় বিনে যথার্থ না বুঝে।
কৃষ্ণে নাহি পশে মন শুনিলে না রিঝে ॥
তখন ভাইয়ার কিছু চিত্ত নরমিল।
স্ত্রীর বচন কিছু মনে বিচারিল ॥
তারে কহে তুমি অনুযোগ যে করহ।
তোমার মনস্থ কি বা কি করিতে কহ ॥
তেঁহ কহে কৃষ্ণপদ আশ্রয় করহ।
নতুবা যে ব্যর্থ এই অর্থ আর দেহ ॥
ভাইয়া কহে যে আশ্রয় করিয়াছি আমি।
স্ত্রী কহে মর্ম্ম তার নাহি জান তুমি ॥
গণেশ পার্ব্বতী শিব ব্রহ্মার ভজন।
বহুজন্ম কৈলে কৃষ্ণে অধিকারী হন ॥
কৃষ্ণ বিনে সংসারতারণে কার শক্তি।
কদাচ না হয় ইহা সর্ব্বশাস্ত্র-উক্তি ॥

শ্রীমদ্ভাগবতে—

অবিস্মিতং তং পরিপূর্ণকামং
স্বেনৈব লাভেন সমং প্রশান্তম্।
বিনোপসর্পত্যপরং হি বালিশঃ
শ্বলাঙ্গুলেনাতিতিতর্ত্তি সিন্ধুম্ ॥

অতএব হরি ভজ সর্ব্বসিদ্ধি হবে।
দেবীও তাহাতে অতিসন্তোষ হইবে ॥
ভাইয়া কহে ভাল তবে বিচার করিয়া।
কর্ত্তব্য যে হয় তাহা করিব বুঝিয়া ॥
স্ত্রী কহে তবে যদি করহ বিচার।
ব্রাহ্মণপণ্ডিতস্থানে না পাইবে সার ॥
গোসাঞি মহান্ত আর শাস্ত্রজ্ঞ বৈষ্ণব।
লইয়া বিচারো পাবে সিদ্ধান্ত-আসব ॥
তবে ভাইয়া সব গোসাঞি মহান্ত লইয়া।
বিচার করিল বহু আগ্রহ করিয়া ॥
তাহাতে সিদ্ধান্ত স্থির প্রতীত হইল।
কৃষ্ণ ভজিবারে মনে সার নিরূপিল ॥
পরিহার হৈল শ্রীমান্ আচার্য্যপ্রভুর।
আশ্রয় করিল মালিহাটির ঠাকুর ॥
আপনার পরিজন যে কেহ আছিল।
সকলসহিত হরি-আশ্রয় করিল ॥
শুদ্ধসত্ত্ব সদাচার পরমপবিত্র।
আশ্রয়মাত্রেতে হৈল মহাযোগ্যপাত্র ॥
যাত্রা মহোৎসব সদা বৈষ্ণবসেবন।
মহাভাগবত হৈল অনন্যশরণ ॥
পরিপাটী বাটী সেবা প্রকাশ করিল।
নন্দদুলাল নাম তাঁহার হইল ॥
সেবার শৃঙ্খলা আর বৈষ্ণবসেবন।
প্রেমানন্দ করে সেই আশ্চর্য্যকথন ॥
অদ্যাপি বিরাজমান ঠাকুর তথায়।
সুঠাম দেখিয়া চিত্তে আনন্দ জন্মায় ॥
তবে শুন ভাইয়া মহাশয়ের চরিত্র।
আশ্চর্য্যকথন সেই পরমপবিত্র ॥
চমৎকার দেখ হরিভক্তির মহিমা।
ভাইয়ার জন্মিল তাহে বৈরাগ্যের সীমা ॥
ঠাকুরসেবার আর স্ত্রীর কারণ।
গ্রাম ভূমি রাখি আর কৈল বিতরণ ॥

যিনি বিষয়ের অতীত, যিনি আত্ম-লাভেই পরিপূর্ণকাম, যিনি প্রশান্ত ও সমভাব সম্পন্ন, তাঁহাকে পরিত্যাগ করিয়া যে ব্যক্তি অপরের আশ্রয়প্রার্থী হয়, সে মূঢ় কুক্কুর-লাঙ্গুল দ্বারা মহাসিন্ধু পার হইতে চায়। ভা

গালত লোটাইয়া দিয়া ব্রাহ্মণ-বৈষ্ণবে।
বৃন্দাবন গেলা কৃষ্ণ-অনুরাগ-ভাবে॥
যমুনার তীরে বসি কৃষ্ণনাম করে।
অযাচকবৃত্তি মাত্র রহে অনাহারে॥
কতেক দিবসে কৃষ্ণচরণ পাইলা।
কহা নাহি যায় কৃষ্ণভক্তির কি লীলা॥
যে স্ত্রীর সঙ্গেতে মহামোহ উপজয়।
সেই স্ত্রী হৈতে হৈল ভক্তির উদয়॥
অন্য যাগ্রয় জীবহিংসা তেয়াগিয়া।
ভাগবত হৈল কৃষ্ণময় হৈল হিয়া॥
সেই ঠাকুরাণীর গুণ কতেক কহিব।
কহিতে তাঁহার গুণ সীমা না হইব॥
বহুকাল প্রকট থাকিয়া বৃদ্ধ হইল।
দিবানিশি শ্রীগৌরাঙ্গ জিহ্বায় বর্ত্তিল॥
আঁখে প্রেমধারা বহে গঙ্গাস্রোতস্থায়।
দুটি আঁখি বাহি দিবারজনী বহয়॥
অপ্রকটসময় শ্রীগৌরাঙ্গ বলিয়া।
নামের সহিত গেলা স্বধাম চলিয়া॥
তাঁহার চরণে যদি শরণ লইতে।
কোনো জন্মে কভু পাই কোনো ভাগ্য হৈতে॥
তবে এই সংসারের যাতনা এড়াই।
পরমরতন কৃষ্ণপ্রেমভক্তি পাই॥
তাঁহা-দোঁহার চরণসেবন-অনুরাগে।
অনুক্ষণ কৃষ্ণদাস অভাগিয়া মাগে॥

ইতি শ্রীভক্তমালে শ্রীগোবিন্দকবিরাজ-আদি-
ভক্তচরিত্রবর্ণনং সপ্তদশ-মালা॥

## অষ্টাদশ-মালা।

জয় শ্রীচৈতন্যহরি জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥
জয় রূপ সনাতন ভট্ট-রঘুনাথ॥
শ্রীজীব গোপালভট্ট দাস রঘুনাথ॥

চরিত্র শ্রীরাজা রবীন্দ্রনারায়ণ রায়।

পদ্মাপারের রাজা পুঁটিয়া রাজধানী।
রবীন্দ্রনারায়ণ নাম ধুর্জ্জিবাল ধনী॥
ভাটপাড়ার ভট্টাচার্য্যদিগের সেবক।
শাক্ত শিবশক্তি-মহামায়া-উপাসক॥
দুর্গামূর্ত্তিপ্রতিমা গৃহেতে সেবা হয়।
বামাচার মত পঞ্চ-মকার করয়॥
পরে তার যে অবস্থা শুন তার কথা।
কর্ণপেয় চমৎকার আশ্চর্য্য বারতা॥
শ্রীপাট মাল্যাটি শ্রীমান্ আচার্য্যসন্তান।
পদ্মাপার পাঠাইলা বৈষ্ণব দু'জন॥
বিলাত সাধিতে আর কোন প্রয়োজন।
তার মধ্যে পণ্ডিত হয়েন একজন॥
কয়েক-দিবস-মধ্যে * কার্য্য উদ্ধারিয়া।
ফিরিয়া আইসে দোঁহে একত্রে মিলিয়া॥
পুঁটিয়া মোকামে আসি সন্ধ্যাকাল হৈলা।
রজনীযাপনহেতু রাজগৃহে গেলা॥
অতিথি জানিঞা তবে রাজভৃত্যগণ।
থাকিবার স্থান দিলা বসিতে আসন॥
দুইদণ্ড-রাত্রিপরে দুই থালী ভরি।
নানান মিষ্টান্ন আর সামগ্রী লুচি পুরী॥
কালীর প্রসাদ এক বিপ্র আনি দিল।
কোথাকার দ্রব্য বলি বৈষ্ণব পুছিলা॥
বিপ্র কহে বৈকালীয় কালীর প্রসাদ।
বৈষ্ণব কহেন হয় ব্যবস্থা-বিবাদ॥
বিষ্ণুর প্রসাদ বিনে আমরা না খাই।
বৈষ্ণবের ধর্ম্ম ইহা জানয়ে সবাই॥
অজ্ঞ ব্রাহ্মণ ইহা শুনিঞা কোপিল।
বৈষ্ণবেরে বিপ্র বহু ভৎর্সন করিল॥
কালীর প্রসাদ যেমন না খাইলি তুঞি।
ইহার সাজাই কালি দিব তোরে মুঞি॥
বৈষ্ণব কহেন ভাল ভাল সাজা দিহ।
আজি যাহ মহাশয় যে হয় করিহ॥
তবে বিপ্র দ্রুত গিয়া রাজারে কহিল।
রাজা তাহা শুনি কোপে অগ্নিসম হৈল॥
দুয়ারী লোকেরে তবে কহিল কহিতে।
প্রাতে দুই বৈরাগীকে না দেহ যাইতে॥
প্রভাতে বৈষ্ণব চলি যাইবার কালে।
রাজার হুকুম নাঞি যাইতে দ্বারী বলে॥

* পাঠান্তরে—"কতেক দিবসে নিজ।"

বৈষ্ণব বুঝিলা সেই প্রসাদ কারণ।
রাজা শুনি ক্রোধে কৈল এই প্রকরণ॥
ভাল ভাল খেতি নাঞি দেখি কি করয়।
আমিহ করিব ইহার বিহিত যে হয়॥
পণ্ডিত বৈষ্ণব যে সাধনে তেজীয়ান।
তাহাতে গোস্বামীদিগের যেমত প্রধান॥
রায়রেঞে মহারাজ শ্রীনন্দকুমার।
কালদণ্ডসম রুদ্রপ্রতাপ তাঁহার॥
রাজা-রাজোড়া যত যাহার অধীন।
চাহে রাখে চাহে মারে চাহে লহে ছিন॥
শ্রীপাট মালিহাটির যে দাস তেঁহ হয়।
যেহেতুক রাজারে বৈষ্ণব না ডরায়॥
দরোয়ান যদি নাহি দিলেক যাইতে।
বসিয়া রহিলা কোন ক্ষোভ নাহি চিতে॥
কথোক্ষণে রাজা তবে বাহিরে আইলা।
বৈষ্ণব-দোঁহারে লোক দিয়া ডাকাইলা॥
ডাকিয়া কহয়ে হাঁরে বৈরাগী বেটারা।
কালীর প্রসাদ না কি না খাইস তোরা॥
বৈষ্ণব কহেন মহারাজ বটে সত্য।
কর্ত্তব্য যে বৈষ্ণবের এই ধর্ম্ম নিত্য॥
অন্যদেবপূজা-আদি প্রসাদভোজন।
অকর্ত্তব্য ইহা হয় শাস্ত্রনিরূপণ॥
সাহজিক দুই দোষ প্রসাদভোজন।
বৈষ্ণবতা যায় আর দেবস্বহরণ॥
বিশেষে ব্রাহ্মণপর অধিক নিষেধে।
চান্দ্রায়ণ করিবারে হয় কহে বেদে॥
ইহা শুনি রাজা কটু কহিয়া কহয়।
হাঁরে মূঢ় বৈরাগী এ কোন্ শাস্ত্রে কয়॥
রাজা যদি কটু-কথা কহিতে লাগিলা।
তবে কিছু বৈষ্ণব তাহারে শুনাইলা॥
থাক থাক মহারাজ পচাল না পাড়।
ভাল না হইবে ইথে কহিলাম দঢ়॥
ভয় কি দেখাও তুমি-হেন জমিদার।
শত শত রাজা নন্দকুমারের সেবাপর॥ *
তাঁহার ঠাকুরবাটির ভৃত্য আমি।
আমারেহ মানে বহু রাজা যথা তুমি॥

এতেক শুনিয়া রাজা চমকিত হৈল।
অন্তঃকরণেতে কিছু ভয় উপজিল॥
তখন শিথিল হৈয়া বিনয়পূর্ব্বক।
জিজ্ঞাসে শাস্ত্রীয় কথা হইয়া সম্মুখ॥
আপনি কহিলে যেই কথোপকথন।
তাহার ব্যবস্থা কহ কোথায় প্রমাণ॥
বৈষ্ণব কহেন মহারাজ যদি শুন।
বিশেষে ইহার ক্রমে কহি তরে পুনঃ॥
ইহার প্রমাণ ভাগবতশাস্ত্র হয়।
অন্যান্য শাস্ত্রেও বহু নিষেধ আছয়॥
হরিভক্তিবিলাসেতে সিদ্ধান্ত করিলা।
অনেক শাস্ত্রের প্রমাণ তাঁহা দিলা॥
স্মার্ত্তবাগীশের মত তোমা-সবাকার।
তাহার সিদ্ধান্ত এই করহ বিচার॥
বৈষ্ণব হইয়া নিজ দেবের প্রসাদ।
না খাইব যাথে নিজ ধর্ম্ম যায় বাদ॥

স্কান্দে—

পাবনং বিষ্ণুনৈবেদ্যং সুরসিদ্ধর্ষিভিঃ স্মৃত
অন্যদেবস্য নৈবেদ্যং ভুক্ত্বা চান্দ্রায়ণং চরে

রাজার যে ক্রোধ-অংশ যবে দূর গেলা।
বৈষ্ণবের বাক্য কিছু লইতে লাগিলা॥
সাধুর সঙ্গের দেখ কি রঙ্গ-প্রভাব।
আছিল কি রাজা পরে উঠে কোন্ ভাব॥

পাদ্মোত্তরখণ্ডে—

কৃষ্ণভুক্তেন ভোক্তব্যং নান্যনির্ম্মাল্যমেব চ
অন্যদেবস্য নির্ম্মাল্যং ভক্ষ্যপেয়াদিকং দ্বিজঃ
সাত্বতৈস্তু ন তদ্গ্রাহ্যং সুরাতুল্যং ন সংশয়

বিষ্ণুর নৈবেদ্যকেই সুর ঋষি ও সি
পবিত্র জ্ঞান করেন। অন্যান্য দেবতার নৈ
ভোজনে চান্দ্রায়ণ (প্রায়শ্চিত্তের) অ
করিবে। ১।
শ্রীকৃষ্ণের ভুক্ত দ্রব্যই ভোজন করি
অন্যের নির্ম্মাল্য ভোক্তব্য নহে। ১।
অন্য দেবতাদিগের ভক্ষ্যপেয়াদি নি
অগ্রাহ্য এবং সুরাতুল্য, তদ্বিষয়ে সংশয় না

* পাঠান্তরে—"আজ্ঞাকারী নন্দকুমারের।"

নৈবেদ্যগ্রহণস্পর্শদর্শনং ভক্ষণং তথা।
দেবতানাঞ্চ যৎ পেয়ং ন কুর্য্যাৎ বৈষ্ণবঃ সুধীঃ।
নাশ্নীয়াদন্যদেবস্য নির্ম্মাল্যং বৈষ্ণবঃ সদা।
নান্যস্যোপাসনা কার্য্যা প্রাণাঃ কণ্ঠাগতা যদি ॥৪॥
দেবতান্তরস্য নৈবেদ্যং পত্রং পুষ্পং ফলং জলম্।
ন কাষ্ণানাং ভক্ষণীয়মগ্রাহ্যং মুনিপুঙ্গব ॥ ৫ ॥
যদ্ভক্ষ্যং দেবনির্ম্মাল্যং পত্রং পুষ্পং ফলং জলম্।
তদ্ভুঙ্ক্তে যদি মূঢ়াত্মা তৎসর্ব্বং সুরয়া সমম্ ॥৬
প্রাণত্যাগং বরং কুর্য্যাৎ কালকূটাদিভোজনৈঃ।
তথাপি দেবতোচ্ছিষ্টভোজনস্তু ন বৈষ্ণবঃ ॥ ৭

রাজা কহে অন্যদেবপ্রসাদ খাইলে।
দেবস্বহরণ হয় ইহা যে কহিলে ॥
বিষ্ণুর প্রসাদে সেই দোষ নাহি হয়।
সাধু কহে নাহি হয় বেদের আজ্ঞায় ॥
দেবতার মধ্যে তাঁরে না হয় গণনা।
সর্ব্বময় যেহ বস্তু নাহি যাহা বিনা ॥
সর্ব্বেশ্বর যেঁহ নাহি নিজ পরকীয়।
তাঁহার উচ্ছিষ্ট যে অবশ্য গ্রহণীয় ॥
বিষ্ণুর প্রসাদ অন্ন-বস্ত্র-আদি যত।
আসন ভূষণ গৃহ দেহ অভিমত ॥
ব্যবহার অবশ্যকর্ত্তব্য শাস্ত্রে কহে।
বিষ্ণুর নিবেদিত বিনে কিছু গ্রাহ্য নহে ॥

---

হে দ্বিজ! সুধী বৈষ্ণবগণ অন্যান্য দেবতাদিগের পেয় নৈবেদ্য গ্রহণ, স্পর্শন, দর্শন ও ভক্ষণ করিবেন না। ৩।

প্রাণ কণ্ঠাগত হইলেও, বৈষ্ণবগণ অন্য দেবতাদিগের উপাসনা করিবেন না, অথবা তাঁহাদিগের নির্ম্মাল্য গ্রহণ করিবেন না। ৪।

হে মুনিপুঙ্গব! অন্য দেবতার নৈবেদ্য, পত্র, পুষ্প, ফল ও জল, কৃষ্ণভক্তগণের ভক্ষণীয় নহে এবং অগ্রাহ্য। ৫।'

দেবতাদিগের ভক্ষ্য যে নির্ম্মাল্য, পত্র, পুষ্প ফল ও জল যদি কোনও মূঢ়াত্মা ভক্ষণ করে, তৎসমস্ত সুরার সমান। ৬।

কালকূটাদি ভোজনে বরং প্রাণত্যাগ করিবেন, তথাপি বৈষ্ণবগণ দেবতাদিগের উচ্ছিষ্ট ভোজন করিবেন না। ৭।

গ্রহণ করিলে তাহে অপরাধ হয়।
ভক্তি না স্ফুরয়ে আর নরকে বৈসয় ॥

শ্রীমদ্ভাগবতে—

ত্বয়োপযুক্তস্রগ্গন্ধবাসোঽলঙ্কারচর্চ্চিতাঃ।
উচ্ছিষ্টভোজিনো দাসাস্তব মায়াং জয়েম হি ॥ ১
শুষ্কং পর্য্যুষিতং বাপি নীতং বা দূরদেশতঃ।
প্রাপ্তমাত্রেণ ভোক্তব্যং নাত্র কালং বিচারয়েৎ ॥২

অপরাধা যথা—

শক্তৌ গৌণোপচারশ্চ অনিবেদিতভক্ষণম্।
তত্তৎকালোদ্ভবানাঞ্চ ফলাদীনামনর্পণম্ ॥ ৩ ॥

আর কহি মহারাজ নিগূঢ় যে কথা।
হরি বিনে উপায় নাহিক যাহ যথা ॥
প্রেমভক্তিসুখদ যে কহিব পশ্চাতে।
আত্যন্তিক শ্রেয় নাহি কহি শুন যাতে ॥
মুক্তিদাতৃত্বশক্তি আর কারু নাই।
ত্রিবর্গ যে দাতা আর জানিহ সবাই ॥
হরির অধীন সব আব্রহ্ম স্থাবর।
হরি সবাকার প্রভু সকলি কিঙ্কর ॥
নানার্থগতিক শাস্ত্র লোক বিড়ম্বিতে।
কহয়ে লোকেতে তাহা না পারে বুঝিতে ॥
কাল্পনিক শাস্ত্র কথোগুলি প্রকাশিল।
তম-গুণী লোক তাহে প্রামাণ্য করিল ॥
মহামায়া তুমি যাঁরে কহিছ ঈশ্বরী।
ত্রিগুণ-আত্মিকা তেঁহ হরির কিঙ্করী ॥
রজ-তম-বিষয় যে দেন সবাকার।
যে বিষয়মোহমদে ভুলিছে সংসার ॥

---

তোমার উপযোগী মাল্য-গন্ধ-বস্ত্রালঙ্কারে ভূষিত হইয়া, উচ্ছিষ্টভোজী দাস আমরা, তোমার মায়াকে জয় করিতে পারি। ১।

শুষ্ক, পর্য্যুষিত কিংবা দূরদেশ হইতে আনীত হইলেও, প্রসাদ প্রাপ্তি-মাত্রই ভোক্তব্য, সে বিষয়ে কদাচ কালবিচার করিবে না। ২ ॥

শক্তি থাকিতেও গৌণ উপচারে (ভগবানের) পূজা, (ভগবানে) অনিবেদিত দ্রব্য ভক্ষণ, এবং যথাকালজাত ফলাদি (ভগবানকে) অর্পণ না করা,—অপরাধ বলিয়া গণ্য ॥ ৩ ॥

অতএব মহারাজ হরি বিনা গতি।
ত্রিজগতে নাহি আর কোনো যে যুকতি॥

শ্রীমদ্ভাগবতে—
সত্ত্বং রজস্তম ইতি প্রকৃতেগুর্ণাস্তৈ-
র্যুক্তঃ পরঃ পুরুষ এক ইহাস্য ধত্তে।
স্থিত্যাদয়ে হরিবিরিঞ্চিহরেতি সংজ্ঞাঃ
শ্রেয়াংসি তত্র খলু সত্ত্বতনোর্নৃণাং স্যুঃ॥১॥

শ্রীমদ্গীতায়াং—
যেঽপ্যন্যদেবতাভক্তা যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ।
তেঽপি মামেব কৌন্তেয় যজন্ত্যবিধিপূর্ব্বকম্॥২

শ্রীমদ্ভাগবতে—
অবিস্মিতং তং পরিপূর্ণকামং
স্বেনৈব লাভেন সমং প্রশান্তম্।
বিনোপসর্পত্যপরং হি বালিশঃ
শ্বলাঙ্গুলেনাতিতিতর্ত্তি সিন্ধুম্॥৩॥

প্রথমে স্কন্ধে—
মুমুক্ষবো ঘোররূপান্ হিত্বা ভূতপতীনথ।
নারায়ণকলাঃ শান্তা ভজন্তি হ্যনসূয়বঃ॥৪॥

বহুশাস্ত্রে অনেক তো আছয়ে প্রমাণ।
গীতা ভাগবত দুই হয় যে প্রধান॥
তাহার প্রমাণ এই কহিল নিশ্চয়
তবে যে যতেক শুন আগমাদিচয়॥
তাহার বৃত্তান্ত শুন বিবরিয়া কহি।
এ সব কারণ কেহ অজ্ঞে বুঝে নাহি॥
শ্রীমান্ ভগবান আজ্ঞা দিলা মহাদেবে।
কল্পিত আগম করি মোহ কর জীবে॥
আমাতে বিমুখ যাহা দেখি লোক হয়।
তাহে মোর তোষ যাথে সৃষ্টিবৃদ্ধি হয়॥
তবে মহাদেব সৃষ্টি করিলা আগম।
দেখাইলা ফল আপাতত মনোরম॥
সহজে লোকের রজ-তমের স্বভাব।
তাহাতে দেখিল শাস্ত্র সেই-অনুভব॥
সেই পথে গমন করিয়া লোক ফিরে।
হরি যে পরম গতি তাহা নাহি বুঝে॥

পাদ্মে—
স্বাগমৈঃ কল্পিতৈস্ত্বঞ্চ জনান্ মদ্বিমুখান্ কুরু।
মাঞ্চ গোপয় যেন স্যাৎ সৃষ্টিরেষোত্তরোত্তরা॥

প্রকৃতিখণ্ডেতে ব্রহ্মবৈবর্ত্তপুরাণে।
ভগবান কহিলা শ্রীমন্ত পঞ্চাননে॥
তোমার শক্তির আরাধনা-আদি মন্ত্র।
আমারে গোপন করি কর নানা তন্ত্র॥
সংসারমোচন কাহা হৈতে নাহি হয়।
তার এক ইতিহাস শুন মহাশয়॥
পদ্মপুরাণেতে ইহা প্রচুররূপ হয়। *
কাশীতে যে হৈল রামনামের উদয়॥
শ্রীমান্ কাশীনাথের যে ভক্ত কথোগুলি।
তুষ্ট কৈল মহাদেবে ভজি সবে মেলি॥
বর মাগিল ফল সংসারমুক্তি।
দেব কহে মোর নাহি মুক্তি দিতে শক্তি॥

---

সত্ত্ব, রজঃ, তমঃ প্রকৃতির এই গুণত্রয়যুক্ত এক পরম পুরুষ যদিও ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর এই সংজ্ঞাত্রয়ে এই সংসার ধারণ করেন; তথাপি নরগণের পক্ষে সত্ত্ব-স্বরূপ বাসুদেবই নিশ্চয় শ্রেয়ঃজনক। ১।

হে কৌন্তেয়! যাহারা অন্যান্য দেবতার ভক্ত হইয়া শ্রদ্ধার সহিত তাঁহাদের ভজনা করে, তাহারাও আমারই ভক্ত সত্য; তবে তাহাদের ভজনা বিধিপূর্ব্বক সম্পন্ন হয় না। ২।

যিনি বিস্ময়ের অতীত, যিনি আত্ম-লাভেই পরিপূর্ণকাম, যিনি প্রশান্ত ও সমভাবসম্পন্ন, তাঁহাকে পরিত্যাগ করিয়া যে ব্যক্তি অপরের প্রার্থী হয়, সে মূঢ়, কুকুর-লাঙ্গুল-ধারণে মহাসিন্ধু পার হইতে চায়। ৩।

মুমুক্ষুগণ, ঘোররূপী ভূতপতিগণকে ত্যাগ করিয়া, এবং অন্যান্য দেবতার প্রতি বিদ্বেষ-ভাবাপন্ন না হইয়া, নারায়ণের শান্তমূর্ত্তির ভ[illegible] করেন। ৪।

কল্পিত আগম সৃষ্টি করিয়া আমার [illegible] জনগণকে বিমুখ কর, এবং আমাকে গো[illegible] কর; তাহাতে এই সৃষ্টি উত্তরোত্তর [illegible] থাকিবে। ৫।

* পাঠান্তরে—প্রচুররূপ হয়।

পুনঃপুনঃ তারা নাহি চাহে মুক্তি বিনে।
মহাদেব বিচার করিলা কিছু মনে॥
হরির ধেয়ান করি প্রসন্ন করিলা।
নিজভক্তগণহেতু মুকতি প্রার্থিলা॥
ভগবান নিজ ব্রহ্ম রামনাম দিলা।
কাশীর রতন এই হইল কহিলা॥
কাশীপুরে যার দেহপতন হইবে।
তৎকালীন এই নাম তার কর্ণে দিবে॥
নিশ্চয় হইবে মুক্তি নাহিক সন্দেহ।
বৈকুণ্ঠ পাইবে সেই নিজগণ সহ॥
গদগদভাবে মহাদেব রামনাম।
পাইয়া ধারণ কৈলা কণ্ঠে অবিরাম॥
কাশীতে মরয়ে যেই পশু কীট নর।
রামনাম দিয়া তারে করেন উদ্ধার॥
প্রসিদ্ধ এ প্রকরণ জগতে জানয়।
অতএব হরি বিনে নাহিক উপায়॥
অন্য শাস্ত্রে যদি কোথাও অন্যদেব হৈতে।
মুক্তিফল কহে তাহা না যাও প্রতীতে॥
রজ-তম-শাস্ত্র বিনে সাত্ত্বিকে না কহে।
লোকবিড়ম্বনহেতু যথার্থ সে নহে॥
যদি কহ অযথার্থ শাস্ত্রেরে কহিলে।
তাহার কারণ শুন শাস্ত্রেতেই বলে॥
পরোক্ষবাদ যে শব্দশাস্ত্রেতে কহয়।
হরি তুষ্ট তাহে ষট্‌সন্দর্ভে বলয়॥
সন্দর্ভশব্দের অর্থ গূঢ়ার্থ প্রকাশ।
অতএব সন্দর্ভে যে সিদ্ধান্তনির্যাস॥
তাহাতে যে সিদ্ধান্ত কহিল তাহা শুন।
যাহার হৈতে অধিক বিচার নাহি পুনঃ॥
শাস্ত্রের স্বভাব তাতে বিচার করিল।
সর্ব্বশাস্ত্রে ঐক্য করি সমাধান কৈল॥
এক শব্দে আর অর্থ নানার্থে কহয়।
রোচকার্থে শব্দান্তর লোকে না বুঝয়॥
কোথাও লক্ষণা-গৌণ-আদি শব্দে কহে।
লোকে আর বুঝে শাস্ত্রে ঐক্য না করয়ে॥
না বুঝিয়া কহে শাস্ত্রে নানা মত কহে।
সব এক-ঐক্য নানা মত কভু নহে॥
নানা মত শাস্ত্রে কভু ব্যভিচার নয়ে।
তাহা হৈতে বিষ্ণু সত্য বিষ্ণু মিথ্যা হয়ে॥

তবে যে বিরোধ-মত-কল্পিত আগম।
তামসিক সেই শুন তাহার মরম॥
যথা যথা সাত্ত্বিক শাস্ত্রের যে বিরোধী।
তামস করিয়া তাহা জানিবে যে সুধী॥
সন্দর্ভে যে ইহার বিচার কৈল শুন।
যাথে মনে সন্দেহ না হইবেক পুনঃ॥
দশধা-প্রমাণ-মধ্যে চারি যে প্রধান।
প্রত্যক্ষ ঐতিহ্য শব্দ আর অনুমান॥
তার মধ্যে অনুমান প্রত্যক্ষ যে দুই।
ব্যভিচার দেখি তাতে সুপ্রতীত নাই॥
জল-বরিষণ-অন্তে ধূমদরশন।
মায়ামুণ্ডদরশনে করয়ে ক্রন্দন॥
শব্দমাত্র শাস্ত্রে যে নাহিক ব্যভিচার।
ঐতিহ্য যে সাধুপরম্পরা সেহ সার॥
তবে বাদী কহে শাস্ত্রে ব্যভিচার হয়।
তুমি কহ একবাক্য এ বড় সংশয়॥
নানা মত নানা বিধি নানা শাস্ত্রে দেখি।
আচার্য্য কহেন যার নাহি সূক্ষ্ম আঁখি॥
সেই দেখে নানা মত বিচারিতে নারে।
ব্যভিচার বলি নানাবিধান আচরে॥
কিন্তু যে ইহার শুন সিদ্ধান্তনিদান।
মূলশ্রুতিবিচার যে ইহার প্রমাণ॥
সাত্ত্বিক শাস্ত্রের মতে ব্যভিচার যথা।
তামস করিয়া সেই জানিহ যে তথা॥
সদাচারবিপর্য্যয় মকরাদি যত।
হাড়মাল জটা ভস্ম বিষ্ণুতে বিরত॥
বিষ্ণু তেজি উপাসনা দেবতা-অন্তর।
একাদশী জন্মাষ্টমী আর মতান্তর॥
অন্যদেব-উপাসক-স্থানে বিষ্ণুমন্ত্র।
দীক্ষা-শিক্ষা করেন পূজন তন্ত্র-যন্ত্র॥
কেশ-অবতার আর ঈশ্বর নিঃশক্তি।
মায়াবাদমত যাহা নিন্দনীয় অতি॥
বিষ্ণুর বিগ্রহ ধাম কর্ম্ম পারিষদ।
সগুণ কহয়ে যাথে বড়ই প্রমাদ॥
সেই শাস্ত্র না শুনিবে কর্ণে দিবে হাথ।
যে তাহা আদরে নাহি বৈস তার সাথ॥
ভগবত-আজ্ঞায় শিব বিপ্ররূপ ধরি।
বেদার্থ কল্পিত কৈল মায়াবাদ করি॥

শাঙ্করি ভাষ্য যে তাহা অন্তে প্রশংসয়।
এ বৃত্তান্ত স্বয়ং শিব গৌরীয়ে কহয়॥

পাদ্মে—

মায়াবাদমসচ্ছাস্ত্রং প্রচ্ছন্নং বৌদ্ধমুচ্যতে।
ময়ৈব বিহিতং দেবি! কলৌ ব্রাহ্মণমূর্ত্তিনা॥১॥

সাত্ত্বিক শাস্ত্রের মতে বিরোধি যতেক।
অসুরমোহের হেতু কহে পরতেক॥
মনুষ্যেই দেবাসুর দুইমত জন্মে।
কৃষ্ণভক্ত দেব-অংশে অন্য অন্তে রমে॥

পাদ্মে—

দ্বৌ ভূতসর্গৌ লোকেঽস্মিন্
দৈবো হ্যাসুর এব চ।
বিষ্ণুভক্তঃ ভবেদ্দৈবো
হ্যাসুরস্তদ্বিপর্য্যয়ঃ॥ ২॥

তামস-পুরাণ হয় ইহা যদি কহ।
তামস যে কহে তার কারণ শুনহ॥
তামস কল্পেতে তার উদ্ভব হইল।
যে হেতু তামস মত কিছু সঞ্চারিল॥
সেই সেই মত তাহা গ্রাহ্য নাহি হয়।
অসুরমোহের হেতু জানিহ নিশ্চয়॥
নতুবা পুরাণ শুদ্ধ তামস না হয়।
যে হয় তামসমত তাহি গ্রাহ্য নয়॥
অতএব আগম-পুরাণ-শ্রুতি-মতে।
নির্গুণ শ্রীকৃষ্ণচন্দ্র শরণ্য জগতে॥*
বেদের সিদ্ধান্ত এই কৃষ্ণে ভক্তি কর।
আর যত ধর্ম্মাধর্ম্ম সব পরিহর॥
সংসারমোচন যাহা হৈতে নাহি হয়।
সেই গুরু ইষ্টদেব বন্ধু কেহ নয়॥

শ্রীমদ্ভাগবতে—

গুরুর্ন স স্যাৎ স্বজনো ন স স্যাৎ
পিতা ন স স্যাজ্জননী ন সা স্যাৎ।
দৈবং ন তৎ স্যান্ন পতিশ্চ স স্যাৎ
ন মোচয়েদ্যঃ সমুপেতমৃত্যুম্॥ ৩॥

ইহাতে দৃষ্টান্ত দেখ প্রত্যক্ষ আছয়।
পূর্ব্বে সাধুগণ হেন সকলি তেজয়॥
হরিভক্তি প্রতিকূল গুরু বলিরাজ।
উপেক্ষা করিয়া সাধু সাধে নিজকায॥

পাদ্মে—

বামনায় মহীদানে বলিঃ পরমবৈষ্ণবঃ।
লঙ্ঘয়িত্বা গুরোরুক্তিং ত্যাগ এব বিধীয়তে।

স্বজন তেজিলা মহারাজ বিভীষণ।
উপেক্ষিলা বন্ধুবর্গ ভাই যে রাবণ॥
পিতা ত্যাগ কৈলা ভাগবত শ্রীপ্রহ্লাদ।
যেহেতুক ভক্তিপথে করিল বিবাদ॥
শ্রীমান্ ভরত নিজ কৈকেয়ী মাতারে।
ত্যাগ করি মস্তক চাহিলা কাটিবারে॥*
দেবতা ত্যজিলা শ্রীমান্ বশিষ্ঠ দেবর্ষি।
কোনোকালে ছিলা তেঁহ শক্তির উপাসী॥
মহামায়া-স্থানে তেঁহ চাহিলেন মুক্তি।
তেঁহ কহে মোর নাহি মুক্তি দিতে শক্তি॥
সংসারমোচনহেতু এক হরিভক্তি।
তাহা বিনু কাহার নাহিক সেই শক্তি॥

---

অসৎশাস্ত্র মায়াবাদ, প্রচ্ছন্ন বৌদ্ধ বলিয়া উক্ত হয়। হে দেবি! ব্রাহ্মণমূর্ত্তি গ্রহণে কলিকালে মৎকর্ত্তৃক উহা বিহিত হইয়াছে।১।

ইহলোকে দৈবী ও আসুরী দ্বিবিধ প্রকারে প্রাণীসৃষ্টি; দৈবী সৃষ্টি বিষ্ণুভক্তগণ এবং আসুরী সৃষ্টি তদ্বিপরীতগণ।২।

তিনি গুরু নন, তিনি স্বজন নন, পিতা নন, তিনি জননী নন, তিনি দেবতা তিনি পতি নন,—যিনি মৃত্যু হইতে [illegible] করিতে না পারেন।৩।

গুরুবাক্য লঙ্ঘনে বামন দেবকে [illegible] করিয়া বলিরাজ পরম বৈষ্ণব হওয়ায় [illegible] বিধান হইতেছে।৪।

---

* পাঠান্তরে—"জানিহ জগতে।"

* পাঠান্তরে—
"শ্রীমান্ ভরত নিজ কৈকেয় মাতাকে।
ত্যাগ করি চাহিলেন কাটিতে মস্তকে॥"

এত শুনি তাঁহারে তেজিয়া দ্বিজমণি।
বিচারিয়া হরিপদে লইল শরণি॥
পতি-পুত্র-আদি ত্যাগ কৈল বহু জন।
কৃষ্ণভক্তি-অনুকূল সেই বন্ধুজন॥

আগমে—
বিষ্ণুভক্তিং বিনা রাজন্! যো চান্যমুপদিশ্যতি।
আত্মনা সহিতং তস্য পিতরং নরকং নয়েৎ॥১॥

রাজা কহে তবে কেন ব্রাহ্মণপণ্ডিত।
সকলি সমান কহে বিষ্ণুর সহিত॥
সাধু কহে তারা তত্ত্ব না বুঝিয়া কহে।
বিষ্ণু সর্ব্বেশ্বর তাঁর সম কেহ নহে॥
তাঁহার বিভূতি ব্রহ্ম-রুদ্র-আদি করি।
পূর্ণব্রহ্ম সনাতন ঈশ্বর শ্রীহরি॥
ব্রহ্মা মায়াধীন রুদ্র ঈষৎ আবৃত।
নির্গুণ শ্রীহরি সর্ব্বশাস্ত্রের সম্মত॥

শ্রীমদ্ভাগবতে—
শিবঃ শক্তিযুতঃ শশ্বৎ ত্রিলিঙ্গো গুণসংবৃতঃ।
হরির্হি নির্গুণঃ সাক্ষাৎ পুরুষঃ প্রকৃতেঃ পরঃ॥২

বিষ্ণুসহ অন্য দেব যে করে সমান।
পাষণ্ডীর মধ্যে সেই শাস্ত্রের প্রমাণ॥

পাদ্মে—
যস্তু নারায়ণং দেবং ব্রহ্মরুদ্রাদিদৈবতৈঃ।
সমত্বেনৈব বীক্ষেত স পাষণ্ডী ভবেদ্ধ্রুবম্॥৩॥

বিষ্ণু বিনে শিব যে পৃথক্ না মন্তব্য।
বিষ্ণুর অংশাংশ করি মানিতে কর্ত্তব্য।

---

হে রাজন্! বিষ্ণুভক্তি ত্যাগ করিয়া নরাধমগণ কিছুই দেখিতে পায় না; তাহারা আপনাদের সহিত পিতৃগণকেও নীরয়গামী করে।১।

শিব-শক্তিযুক্ত (প্রকৃতির সহিত মিলিত) এবং ত্রিবিধ গুণসংযুত। শ্রীহরি নির্গুণ, দৃশ্যমান্, প্রকৃতির অতীত পুরুষ।২।

যে ব্যক্তি ব্রহ্মা-রুদ্র প্রভৃতি দেবগণকে নারায়ণের সহিত সমভাবে দর্শন করে, সে ব্যক্তি নিশ্চয় পাষণ্ড।৩।

অথবা হরির ভক্ত সর্ব্বশ্রেষ্ঠতম।
বৈষ্ণবের মধ্যে যে নাহিক যাঁহা-সম॥

শ্রীমদ্ভাগবতে—
নিম্নগানাং যথা গঙ্গা দেবানামচ্যুতো যথা।
বৈষ্ণবানাং যথা শম্ভুঃ পুরাণানামিদং তথা॥৪॥

অতএব সর্ব্বধর্ম্ম তেজি হরি ভজ।
সাংসারনিগড় দৃঢ় চরণের ত্যজ॥

শ্রীমদ্গীতায়াং—
সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ।
অহং ত্বাং সর্ব্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ॥৫

শ্রীমদ্ভাগবতে—
আজ্ঞায়ৈবং গুণান্ দোষান্ ময়াদিষ্টানপি স্বকান্।
ধর্ম্মান্ সন্ত্যজ্য যঃ সর্ব্বান্ মাং ভজেত স সত্তমঃ॥৬

ব্রহ্মসংহিতায়াং—
সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য কৃষ্ণৈকং শরণং ব্রজ।
যাদৃশী ভাবনা যস্য সিদ্ধির্ভবতি তাদৃশী॥৭॥ *

---

গঙ্গা যেমন নদীগণের মধ্যে, নারায়ণ যেমন দেবতাদিগের মধ্যে, শম্ভু যেমন বৈষ্ণবগণের মধ্যে, এই গ্রন্থ (শ্রীমদ্ভাগবত) তদ্রূপ পুরাণের মধ্যে (প্রসিদ্ধ)।৪।

সর্ব্বধর্ম্ম পরিত্যাগ করিয়া একমাত্র আমার শরণ লও; আমি তোমার সর্ব্বপাপ দূর করিব। ক্ষোভ করিও না।৫।

মৎকর্ত্তৃক আদিষ্ট হইয়াও, মদাদিষ্ট ধর্ম্মের দোষগুণ পরিজ্ঞাত হইয়াও, সম্যক্ প্রকারে স্বধর্ম্ম পরিত্যাগ করিয়া যিনি আমার ভজনা করেন, তিনিই সত্তম (সাধুশ্রেষ্ঠ)।৬।

সকল ধর্ম্ম পরিত্যাগ করিয়া একমাত্র শ্রীকৃষ্ণের শরণাপন্ন হও; যাহার যাদৃশী ভাবনা, তাহার তাদৃশী সিদ্ধি লাভ হয়।৭।

---

* শ্লোকটী এই ভাবে 'ভক্তমাল' গ্রন্থে প্রচলিত কিন্তু ব্রহ্মসংহিতায় শ্লোকটীর রূপ স্বতন্ত্র। যথা,—
ধর্ম্মানন্যান্ পরিত্যজ্য মামেকং ভজ বিশ্বসন্।
যাদৃশী যাদৃশী শ্রদ্ধা সিদ্ধির্ভবতি তাদৃশী॥

শ্রীমদ্ভাগবতে—

ত্যক্ত্বা স্বধর্ম্মং চরণাম্বুজং হরে-
র্ভজন্নপক্কোঽথ পতেৎ ততো যদি।
যত্র ক বাহভদ্রমভূদমুষ্য কিং
কো বার্থ আপ্তোঽভজতাং স্বধর্ম্মতঃ॥ ১॥

সর্ব্বধর্ম্ম-পদে কৃষ্ণভক্তির ইতর।
কর্ম্ম যোগ জ্ঞান অন্য উপাসনা আর॥
পরিত্যজ্য-পদে যত কৃত যে সাকল্যে।
তেজিয়া ভজহ হরি পাবে সর্ব্বফলে॥
কভি যে প্রত্যয় করি ত্যাগের অন্তর।
কৃত না হইলে নহে ত্যাগের বিচার॥
সর্ব্বধর্ম্মদোষগুণ বিচার করহ।
সকল তেজিয়া হরিচরণ ভজহ॥
শান্ত মতি যার সেই কারে না ভজয়ে।
হরির কলাকে ভজে অন্যেরে তেজিয়া॥

শ্রীমদ্ভাগবতে—

মুমুক্ষবো ঘোররূপান্ হিত্বা ভূতপতীনথ।
নারায়ণকলাঃ শান্তা ভজন্তি হ্যনসূয়বঃ॥ ২॥

যে-তক জীবের মোহ মুক্তির ব্যত্যয়।
আছয়ে সে-তক নাহি বুঝয়ে নিশ্চয়॥
কর্ত্তব্যাকর্ত্তব্যে যবে নির্ব্বেদ জন্ময়।
শ্রোতব্য যে আর শ্রুত সকলি তেজয়॥
শ্রোতব্য যে যত ধর্ম্মশাস্ত্র অভিমত।
শ্রুত যাহা কৃত গুরু-উপদেশ যত॥
কৃত করণীয় যত সকলি তেজিয়া।
তখন শ্রীকৃষ্ণ ভজে নির্ব্বেদ পাইয়া॥

কৃষ্ণ উপদেষ্টা গুরু আশ্রয় করিয়া।
কৃষ্ণভক্তি পরাৎপরমহত্ত্ব জানিঞা॥
চক্ষুষ্মান হয় তবে দেখিবারে পায়।
পরমনির্বৃতি তবে তখন জন্ময়॥

শ্রীমদ্গীতায়াং—

যদা তে মোহকলিলং বুদ্ধির্ব্যতিতরিষ্যা
তদা গন্তাসি নির্ব্বেদং শ্রোতব্যস্য শ্রুতস্য

শ্রীমদ্ভাগবতে—

মৎকামা রমণং জারমস্বরূপবিদোঽবলা
ব্রহ্ম মাং পরমং প্রাপুঃ সঙ্গাচ্ছতসহস্র
তস্মাৎ ত্বমুদ্ধবোৎসৃজ্য চোদনাং প্রতিচো
প্রবৃত্তঞ্চ নিবৃত্তঞ্চ শ্রোতব্যং শ্রুতমেব চ
মামেকমেব শরণমাত্মানং সর্ব্বদেহিনাম্
যাহি সর্ব্বাত্মভাবেন ময়া স্যা হ্যকুতোভয়ঃ

অষ্টমস্কন্ধের শেষে রাজা সত্যব্রত।
মৎস্যদেব প্রতি সাধু কহে এইমত॥
অন্য উপদেষ্টা উপদেশ-আদি ত্যাজ্য।
টীকাতে বাখানে চক্রবর্ত্তী যে আচার্য্য॥

পাদ্মোত্তরখণ্ডে—

শৈবশাক্তোগাণপত্যসৌরস্বদেবপূজকং।

---

যদি কেহ স্বধর্ম্ম পরিত্যাগে শ্রীহরির চরণা-ম্বুজ ভজনায় অপক্ক (অসিদ্ধ) অবস্থায় পতিত (ভ্রষ্ট) হয়, তবে তাহার অভজত্ব-হেতুই (নীচ যোনিতে জন্মহেতু) বা কি অশুভ হয়; আর যাঁহারা শ্রীহরির ভজনা করেন না, মাত্র স্বধর্ম্ম হইতেই বা তাঁহাদের কি অর্থলাভ হয়?। ১।

মুমুক্ষুগণ ঘোররূপী ভূতপতিগণকে পরি-ত্যাগ করিয়া অবিদ্বেষভাবে নারায়ণের শান্ত-মূর্ত্তির ভজনা করেন। ২।

যখন তোমার বুদ্ধি মোহারণ্য প
করিবে, তখন তুমি শ্রোতব্য ও শ্রুত
নির্ব্বেদ লাভ করিবে (অর্থাৎ বৈ
হইবে)। ৩।

মৎপ্রতি কামনাযুক্তা অবলা (ব্রজ
দিগের সহিত রতিক্রীড়ায় আমি উপপতি
প্রতীয়মান হইলেও, তাহারা আমাকে
রূপেই প্রাপ্ত হইয়াছিল; এবং তাহ
সঙ্গলাভে অপর শতসহস্রজনও আমা
ভাবে পাইয়াছিল। ৪।

সেইহেতু হে উদ্ধব! তুমি প্রবৃত্ত,
শ্রুত, শ্রোতব্য, বিধি ও নিষেধ সমস্ত প
করিয়া, সর্ব্বপ্রাণীর আত্মা একমাত্র আ
শরণ লও; আমার সর্ব্বাত্মভাবের যা
নিশ্চয় অকুতোভয় হইবে। ৫—৬।

...বিন্দশরণং পশ্চাত্তবেদ্‌যদি স বৈষ্ণবঃ ॥ ১ ॥
...ক্রান্ত বৈষ্ণবো ভূত্বা দুর্গেত ত্রায়ণে হরে ॥ ২ ॥

...তএব অন্য ছাড়ি হরির আশ্রয়।
...বশ্য কর্ত্তব্য ইহা নাহিক সংশয় ॥
...র্ম্ম জ্ঞান দুই যে তাহাতে নাহি শ্রেয়ঃ।
...সহ মাত্র কেবল জীবের ভ্রমময় ॥

শ্রীমদ্ভাগবতে—

...দানং ন তপো নেজ্যা ন শৌচং ন ব্রতানি চ।
...প্রীয়তেহমলয়া ভক্ত্যা হরিরন্যদ্‌বিড়ম্বনম্ ॥ ৩ ॥

...অতএব কর্ম্ম কভু নাহি হয় শ্রেয়।
...সংসারভ্রমণমাত্র তাহাতে নিশ্চয় ॥
...হরিভক্তি মিশ্র বিনে সেই সিদ্ধ নহে।
...প্রসিদ্ধ ব্যবস্থা ইহা সর্ব্বশাস্ত্রে কহে ॥
...কেবল যে জ্ঞান হরিভাবেতে বর্জ্জিত।
...তাহাতেও শ্রেয়ঃ নাহি বিশেষে অনহিত ॥

শ্রীমদ্ভাগবতে—

শ্রেয়ঃসৃতিং ভক্তিমুদস্য তে বিভো!
ক্লিশ্যন্তি যে কেবলবোধলব্ধয়ে।
তেষামসৌ ক্লেশল এব শিষ্যতে
নান্যদ্‌যথা স্থূলতুষাবঘাতিনাম্ ॥ ৪ ॥
যেহন্যেহরবিন্দাক্ষ! বিমুক্তমানিন-
স্ত্বয্যস্তভাবাদবিশুদ্ধবুদ্ধয়ঃ।

আরুহ্য কৃচ্ছ্রেণ পরং পদং ততঃ
পতন্ত্যধোহনাদৃতযুষ্মদঙ্ঘ্রয়ঃ ॥ ৫ ॥

শুদ্ধভক্তি বিনে কৃষ্ণ কভু নাহি পায়।
জ্ঞান-কর্ম্ম-আদি তেজি ভজন যে শ্রয় ॥

শ্রীমদ্ভাগবতে—

অকামঃ সর্ব্বকামো বা মোক্ষকাম উদারধীঃ।
তীব্রেণ ভক্তিযোগেন যজেত পুরুষং পরম্ ॥ ৬ ॥

তীব্রভক্তি-পদে জ্ঞানকর্ম্ম-অনাবৃত।
টীকাকার-চক্রবর্ত্তি-আচার্য্য-সম্মত ॥

ভক্তিরসামৃতসিন্ধৌ—

অন্যাভিলাষিতাশূন্যং জ্ঞানকর্ম্মাদ্যনাবৃতম্।
আনুকূল্যেন কৃষ্ণানুশীলনং ভক্তিরুত্তমা ॥ ৭ ॥

জ্ঞানমিশ্রা ভকতি যে আশ্রয় করয়।
নির্ব্বাণের হেতু কিন্তু কৃষ্ণ নাহি পায় ॥
ভক্তিহীন জ্ঞান-কর্ম্ম বিফল কেবল।
অধঃপতনমাত্র হয় তার ফল ॥
নিষ্কাম যে কর্ম্ম করে বিষ্ণুর প্রীত্যর্থ।
তাহার যে ফল তাহা শুনহ যথার্থ ॥
অন্তরশুদ্ধির প্রতি কারণ সে হয়।
মনশুদ্ধি হৈলে তাহে বৈরাগ্য জন্ময় ॥
সেই যে বৈরাগ্য শুদ্ধ জ্ঞানের কারণ।
ভক্তি প্রতি কভু কর্ম্ম কারণ না হন ॥
কর্ম্মার্পণ ভক্তি যে কেচিত মতে কন।
পরম্পরারূপে কষ্টে মুক্তি প্রতি হন ॥

---

...ক যদি গোবিন্দের শরণাপন্ন হন, পশ্চাৎ তাঁহারাও বৈষ্ণব হন। ১।

...শাক্তই বৈষ্ণব হইয়া শ্রীহরি কর্ত্তৃক ত্রাণ-লাভ করেন। ২।

দানে নহে, তপস্যায় নহে, শৌচে নহে, ব্রতাদিতে নহে; কেবল অমলা ভক্তিতেই শ্রীহরি প্রীত হন; অন্য সকলই বিড়ম্বনা। ৩।

হে বিভো! আপনার ভক্তিপথে মঙ্গল-স্রোত প্রবাহিত; (তৎপথ পরিত্যাগে) যাহারা কেবল জ্ঞানমার্গানুসারী, তাহারা কষ্টই পাইয়া থাকে; স্থূলতুষাবঘাতীরা যেমন বৃহত্তর দর্শনে ...গড়ায় অবঘাত করে, তাহারাও তদ্রূপ বৃথা ক্লেশ পায়। ৪।

হে অরবিন্দাক্ষ! আর যাহাদের বিশুদ্ধ বুদ্ধির অভাব, অথচ যাহারা বিমুক্তাভিমানী, অতি কষ্টে পরম পদে আরোহণ করিয়াও, আপনার পার্ষদগণের প্রতি অনাদর প্রযুক্ত তাহারা পতিত হয়। ৫।

উদারবুদ্ধি ব্যক্তি, কামনারহিত, সর্ব্বকাম-নাযুক্ত অথবা মোক্ষাভিলাষী হইয়াও, তীব্র ভক্তিযোগ দ্বারা পরম পুরুষেরই আরাধনা করেন। ৬।

অন্যাভিলাষিতাশূন্য, জ্ঞানকর্ম্মাদির দ্বারা আচ্ছন্ন নহে, অথচ শ্রীকৃষ্ণের জন্য যে অনুকূল অনুশীলন, তাহাই উত্তমা ভক্তি। ৭।

শুদ্ধ কৃষ্ণভক্তি কাহা হৈতে না মিলয়।
বিনে সাধুসঙ্গ আর নাহিক উপায়॥

শ্রীমদ্ভাগবতে—

প্রায়েণ ভক্তিযোগেন সৎসঙ্গেন বিনোদ্ধব।
নোপায়ো বিদ্যতে সম্যক্ প্রায়ণং হি সতামহম্॥১

জ্ঞান-কর্ম্ম ত্যজি ভজে অনন্য ভাবেতে।
প্রশংসা তাহার সেই পায় ব্রজনাথে॥
সদাচারহীন যদি দুরাচার হয়।
কৃষ্ণপ্রিয় সেই সাধু কহি মানি তায়॥

শ্রীমদ্গীতায়াম্—

অপি চেৎ সুদুরাচারো ভজতে মামনন্যভাক্।
সাধুরেব স মন্তব্যঃ সম্যগ্ব্যবসিতো হি সঃ॥২॥

কৃষ্ণভক্ত চতুর্ব্বর্গ নাহিক মাগয়।
মুমুক্ষু যে কৃষ্ণভক্তিযোগ্য নাহি হয়॥
নিষ্কাম অন্য শুদ্ধমাধুর্য্য ভকতি।
এইমাত্র সার যার ফল প্রেমরতি॥
অন্য অন্য যোগ-ধর্ম্মে সিদ্ধি অষ্টাদশ।
শ্রীকৃষ্ণভজনে সিদ্ধি হয় প্রেমরস।
অন্য যোগ-ধর্ম্মে সিদ্ধি ধর্ম্ম অর্থ কাম।
শ্রীকৃষ্ণভজনে মিলে ব্রজ প্রেমধাম॥
প্রাকৃত যে সিদ্ধি ভক্ত দৃক্পাত না করে।
মুক্তিচতুষ্টয়নাম নাহি লয় ডরে॥
প্রেমানন্দে কৃষ্ণসেবানন্দ মাত্র চাহে।
দিলেও যে না লয় অনর্থ মানে তাহে॥

শ্রীমদ্ভাগবতে—

সালোক্য সার্ষ্টি-সামীপ্য-সারূপ্যৈকত্বমপ্যুত।
দীয়মানং ন গৃহ্ণন্তি বিনা মৎসেবনং জনাঃ॥৩॥

---

হে উদ্ধব! সাধুসঙ্গাশ্রয়ে ভক্তিযোগ ভিন্ন সংসার-ত্রাণের অন্য উপায় নাই; আমি সাধুদিগেরই পরম আশ্রয়। ১।

যে ব্যক্তি একান্তচিত্তে আমার ভজনা করে, সুদুরাচার হইলেও, তাহাকে সাধু বলিয়া জানিবে; কারণ সে মৎপ্রতি একান্তচিত্ত।২।

সমান লোকে বাস, সমান ঐশ্বর্য্য, সমীপাবস্থান, সমান রূপ এবং সর্ব্ববিষয়ে সমত্ব প্রদান করিলেও, আমার ভক্তগণ আমার সেবা ব্যতীত কিছুই গ্রহণ করেন না।৩॥

কৃষ্ণ যে আনন্দময় তাঁহার ভকত।
সেই মগ্ন সদা তার তুচ্ছ ত্রিজগত॥
অতএব মহারাজ সদা ভজ হরি।
পরাৎপর পরম ব্রহ্ম সবার উপরি॥
সচ্চিৎ-আনন্দময় শ্যামলবিগ্রহ।
স্বরূপ শকতি ধাম পরিকর সহ॥
বেদের তাৎপর্য্য শ্যামসুন্দরভজন।
আর যত কহে সেই ত্রিবর্গসাধন॥
পঞ্চম পুরুষার্থ কৃষ্ণপ্রেম প্রয়োজন।
বারবার ভজ গোপীনাথের চরণ॥

শ্রীমধুসূদনাচার্য্যস্য ভাষ্যে—

চিদানন্দাকারং জলদরুচিসারং শ্রুতিগিরাং
ব্রজস্ত্রীণাং হারং ভবজলধিপারং কৃতধিয়া
বিহন্তুং ভূভারং বিদধদবতারং মুহুরহো
হরিং বারংবারং ভজত কুশলারম্ভকৃতিনঃ।

বংশীবিভূষিতকরাৎ নবনীরদাভাৎ
পীতাম্বরাৎ অরুণবিম্বফলাধরোষ্ঠাৎ।
পূর্ণেন্দুসুন্দরমুখাৎ অরবিন্দনেত্রাৎ
কৃষ্ণাৎ পরং কিমপি তত্ত্বমহং ন জানে

ব্রহ্মসংহিতায়াম্—

ঈশ্বরঃ পরমঃ কৃষ্ণঃ সচ্চিদানন্দবিগ্রহঃ।
অনাদিরাদির্গোবিন্দঃ সর্ব্বকারণকারণম্॥ ৩

---

শ্রুতিবাণী যাঁহাকে চিদানন্দরূপ মেঘশ্রে কান্তি বলিয়া নির্দ্দেশ করিয়াছেন; ব্রজা গণের যিনি কণ্ঠহার-স্বরূপ; কৃতবুদ্ধি (আত্মসংযমীগণের) যিনি ভবপারাবারের মাত্র কর্ণধার; যিনি ভূভার-হরণের জন্য যুগে নানা অবতার-রূপ ধারণ করিয়াছেন; হিতব্রতানুষ্ঠাতৃগণ, তোমরা সেই শ্রীহ পুনঃপুনঃ ভজনা কর। ১।

বংশীবিভূষিতকর, নবনীরদকান্তি, পীত অরুণবিম্বফলাধরোষ্ঠ, পূর্ণেন্দুসুন্দরমুখ, অ ন্দনেত্র, সেই শ্রীকৃষ্ণ ভিন্ন কোনও পরম ত আমি জানি না। ২।

শ্রীকৃষ্ণই পরমেশ্বর, সচ্চিদানন্দবিগ্রহ, অ ও অনাদি, গোবিন্দ, এবং সর্ব্বকারণ-কারণ

কৃষ্ণের চিন্ময় রূপ মায়িক করিয়া।
যে অধম কহে সেই জন মন্দধিয়া॥
তার মুখদরশনে মহাপাপ জন্মে।
সে জনার অধিকার নাহি কোন কর্ম্মে॥
তার স্পর্শে প্রায়শ্চিত্ত করিতে জুয়ায়।
শ্রীমান্ মধ্বাচার্য্য রামানুজ-স্বামী কয়॥
বস্ত্রের সহিত জলে পড়ি স্নান করি।
স্মরণ করিব উঠি নাম বিষ্ণু হরি॥
মায়াবাদ-ভাষ্য-কল্পনার্থে মধ্বাচার্য্য।
দূষিলা শতেক-মতে মত শঙ্করাচার্য্য॥
শত দোষ দিয়া শতদূষণী নামেতে।
গ্রন্থপুর প্রকাশিলা প্রসিদ্ধ জগতে॥
কুসঙ্গ সদাই ত্যাগ সৎসঙ্গকরণ।
নিতান্ত শ্রেয়াংশ এই বেদের বচন॥
গুরু কৃষ্ণ বৈষ্ণবে যাহার নাহি রতি।
নিন্দুক পাষণ্ড সে বিরোধী ভক্তি প্রতি॥
বিষয়-আসক্ত অবৈষ্ণব স্ত্রিয়া-বিট।
সে সকল জানিবে যে সংসারের কীট॥
তার সঙ্গ না করিব সদা সাবধান।
আপনা রাখিতে এই পরমবিধান॥
কর্ম্মী জ্ঞানী নানাদেবসেবী যেই নর।
তার সঙ্গ বিশেষত সদা নিন্দস্কর॥

কাত্যায়নসংহিতায়াং—

বরং হুতবহজ্বালাপঞ্জরান্তর্ব্যবস্থিতিঃ।
ন শৌরিচিন্তাবিমুখজনসংবাসবৈশসম্॥ ১ ॥

বিষ্ণুরহস্যে চ—

আলিঙ্গনং বরং মন্যে ব্যালব্যাঘ্রজলৌকসাম্॥
ন সঙ্গঃ শল্যযুক্তানাং নানাদেবৈকসেবিনাম্॥২॥

---

পঞ্জর ভিতরে অনুক্ষণ অগ্নিশিখার অবস্থানও বরং সহ্য হয়, তথাপি শ্রীহরির চিন্তায় বিমুখ জনের সংসর্গজনিত পীড়া সহ্য হয় না। ১।

সর্প, ব্যাঘ্র ও জলৌকার আলিঙ্গনও বরং ভাল বলিয়া মনে করি, কিন্তু নানাদেবৈকসেবী শল্যযুক্ত ব্যক্তিগণের সঙ্গ কখনও ভাল বলিয়া

সবার অন্নজল গ্রহণ নিন্দিত।
বৈষ্ণবের অন্ন খাইতে হয় যে উচিত॥
অভাবে কিঞ্চিৎ জল মাগিয়া খাইব।
শাক্তাদির অন্ন ত্যাগ অবশ্য করিব॥

পাদ্মে—

প্রার্থয়েদ্‌বৈষ্ণবাদন্নং তদভাবে জলং পিবেৎ।
সঙ্গং বিবর্জ্জয়েচ্চৈব শাক্তাদীনাস্তু বৈষ্ণবঃ॥ ১ ॥
ন কার্য্যা প্রার্থনা তেভ্যস্তেষাং দ্রব্যমমেধ্যবৎ।
নান্নং লভেত শাক্তানাং শৈবাদীনাঞ্চ বেশ্মনি॥২

বিশেষত বৈষ্ণবের উচ্ছিষ্ট পাদোদক।
পরমপদার্থ সেই কহিব কি-তক॥
তাহার মহিমা কিছু কহা নাহি যায়
যাতে চতুর্ব্বর্গ মিলে কৃষ্ণভক্তি হয়॥

নারদপঞ্চরাত্রে—

বৈষ্ণবে কন্যাদানঞ্চ পরং নির্ব্বাণহেতুনা।
পরং নির্ব্বাণহেতুশ্চ বৈষ্ণবোচ্ছিষ্টভোজনম্॥৩॥

শ্রীমদ্ভাগবতে—

উচ্ছিষ্টলেপানমুমোদিতো দ্বিজৈঃ॥ ৪॥

অগস্ত্যসংহিতায়াং—

শ্রীবিষ্ণোর্বৈষ্ণবানাঞ্চ পাবনং চরণোদকম্।
সর্ব্বতীর্থময়ং পীত্বা কুর্য্যাদাচমনং ন হি॥ ৫॥

---

বৈষ্ণবের নিকট হইতেই অন্ন প্রার্থনা করিবে; তদভাবে জল মাত্র পান করিবে; বৈষ্ণব সর্ব্ব প্রকারেই শাক্তাদির সঙ্গ ত্যাগ করিবেন। ১।

তাহাদিগের (শাক্তাদির) দ্রব্য অশুদ্ধ; তাহা প্রার্থনা করা অকর্ত্তব্য। শাক্ত ও শৈবদিগের অন্ন কখনও গ্রহণ করিবে না। ২।

বৈষ্ণবে কন্যাদান পরম নির্ব্বাণের হেতু; বৈষ্ণবোচ্ছিষ্ট ভোজনও পরম নির্ব্বাণের হেতু। ৩।

(বৈষ্ণবের) উচ্ছিষ্ট ভোজন দ্বিজগণের অনুমোদিত। ৪।

শ্রীবিষ্ণুর ও বৈষ্ণবের পাদোদক সর্ব্বতীর্থময় পবিত্র; তাহা পান করিয়া আচমন করিবে না। ৫।

নীচ উচ্চ জাতি বলি নাহি বিচারিব।
জাতিবুদ্ধি করিলে নরকে যায় ধ্রুব ॥

ইতিহাসসমুচ্চয়ে—
শূদ্রং বা ভগবদ্ভক্তং নিষাদং শ্বপচং তথা।
বীক্ষতে জাতিসামান্যাৎ স যাতি নরকং ধ্রুবম্ ॥১

বৈষ্ণবের পূজা বিষ্ণুসহিত সমান।
অবশ্যকর্ত্তব্য এই বেদের বিধান ॥

শ্রীমদ্ভাগবতে—
এবং কৃষ্ণাত্মনাথেষু মনুষ্যেষু চ সৌহৃদম্।
পরিচর্য্যাঞ্চোভয়ত্র মহৎসু নৃষু সাধুষু ॥ ২ ॥

যে জনার গৃহে নাহি বৈষ্ণবসেবন।
সেই গৃহ হয় তার শ্মশানসমান ॥
পণ্ডিত সমান সেই গাধার সমান।
কুকুরের তুল্য কৃষ্ণবহির্ম্মুখ জন ॥

পাদ্মে—
যদাগারেহকৃষ্ণসেবা কাষ্ণসেবা তথৈব চ।
শ্মশানতুল্যং তদ্‌গৃহং স এব শ্বপচাধমঃ ॥ ৩ ॥
তন্মন্দিরং চিতাতুল্যং তদ্দর্শনং খরোপমম্।
শুনতুল্যং তদাস্যং যঃ কার্ষ্ণকৃষ্ণবহির্ম্মুখঃ ॥ ৪ ॥

বৈষ্ণবসেবন বিনে কৃষ্ণভক্ত নহে।
শ্রীকৃষ্ণ শ্রীমুখে শ্রীঅর্জ্জুনেরে কহে ॥

---

ভগবদ্ভক্ত শূদ্র, ব্যাধ বা চণ্ডালকে যে ব্যক্তি সামান্য জাতির ন্যায় দর্শন করে, সে ব্যক্তি নিশ্চয় নিরয়গামী হয় ॥ ১ ॥

এইরূপে কৃষ্ণাত্মনাথ মনুষ্যের সহিত সৌহার্দ্দ, এবং জড় ও চেতন উভয়ত্রের এবং মনুষ্যগণের সাধুগণের ও মহৎগণের পরিচর্য্যা করিবেন ॥ ২ ॥

যাহার গৃহে শ্রীকৃষ্ণের ও কৃষ্ণভক্তের সেবা না হয়, তাহার গৃহ শ্মশানতুল্য; এবং সে ব্যক্তি চণ্ডালাধম ॥ ৩ ॥

যে ব্যক্তি কৃষ্ণভক্তগণের ও শ্রীকৃষ্ণের প্রতি বিমুখ, তাহার গৃহ চিতাতুল্য, তাহার পরিচয় গর্দ্দভ-সমান, এবং তাহার মুখ [illegible] ॥ ৪ ॥

আদিপুরাণে—
যে মে ভক্তজনাঃ পার্থ ! ন মে ভক্তাশ্চ [illegible]

প্রাতঃকালে করে বৈষ্ণবের নামগান।
ভাগবতোত্তম সেই কৃষ্ণের সমান ॥

দ্বারকামহাত্ম্যে—
নিত্যং যে প্রাতরুত্থায় বৈষ্ণবানাঞ্চ কীর্ত্ত[illegible]
কুর্ব্বন্তি তে ভাগবতাঃ কৃষ্ণতুল্যাঃ কলৌ [illegible]

বৈষ্ণবের উচ্ছিষ্টের মহিমা অপার।
শুন মহারাজ এক ইতিহাস তার ॥
কিছুদূর আচার্য্য প্রভুর গৃহ হৈতে।
একঘর কামার আছয়ে সে গ্রামেতে ॥
প্রভুর বাটীতে এক বিড়াল আছয়ে।
রোঙা বলি সবে তারে কৌতুকে ডাকয়ে
প্রভুগৃহে বৈষ্ণবের ভোজনের শেষে।
উচ্ছিষ্ট খাইল গিয়া সবার বিশেষে ॥
বিড়ালস্বভাব যে সবার গৃহে যায়।
কামারের গৃহে গেল খাইয়া হেথায় ॥
দৈবাৎ তাহার মুখে এক কণা ছিল।
কামারের বধূর অন্নেতে মুখ দিল ॥
সেই কণা মুখে হৈতে অন্নে রহি গেলা।
না জানি অন্নের সহ বধূ তাহা খাইলা ॥
খাইতেই মাত্র কৃষ্ণ-উন্মাদ হইল।
কৃষ্ণ কৃষ্ণ বলি উঠি নাচিতে লাগিল ॥
হাসে কান্দে নাচে গায় হরি হরি বলে।
ভূত ঘাড়ে চাপিল কামারগুলা বলে ॥
ওঝা আনি ঝাড়ায় কতেক তুক করে ॥
কান্দয়ে সগোষ্ঠী বুক চাপড়িয়া মরে ॥
শ্রীআচার্য্য প্রভু সিদ্ধপুরুষ বলিয়া।
ইতর লোকের মুখে কামার শুনিএগ ॥
কান্দিয়া পড়িল গিয়া ধরি প্রভুর পায়।
রক্ষা কর প্রভু মোর বধূটি মরয় ॥

---

হে পার্থ ! যাহারা কেবল আমা[illegible]
তাহারা আমার প্রকৃত ভক্ত নহে ॥ ৫ ॥

হে বলিরাজ ! প্রতিদিন প্রত্যুষে [illegible]
গান করিয়া যাহারা বৈষ্ণবগুণানুকীর্ত্তন [illegible]

ু কহে কহ তার কি ব্যাধি হইল।
মার কহয়ে ভূত ঘাড়েতে চাপিল ॥
সে কান্দে নাচে গায় হরি হরি বলে।
ই চক্ষে জল পড়ে স্বর ভেসে চলে ॥
বিজ্ঞ আচার্য্যপ্রভু বুঝিলেন মনে।
দশা হইল বৈষ্ণবোচ্ছিষ্টের গুণে ॥
মারকে কহেন প্রভু আরে মূর্খ শুন।
ত নহে কৃষ্ণপ্রেম হৈল বড় গুণ ॥
মার কান্দিয়া কহে তাহে কায নাই।
ল যাথে হয় প্রভু করহ তাহাই ॥
সিয়া কহেন তবে প্রভু কামারেরে।
হার ঔষধ তবে কহি যে তোমারে ॥
জমানিঞা এক বিপ্র * ব্রাহ্মণের ঘরে।
কমুষ্টি অন্ন আনি খাওয়াও তাহারে ॥
হা শুনি কামার গলে বস্ত্র জড়াইয়া।
ণবৎ করি হর্ষে চলিল ধাইয়া ॥
নেক যজমান যার হেন বিপ্র জানি।
কমুষ্টি অন্ন মাগি খাওয়াইল আনি ॥
ওয়াইবামাত্র বধূ পূর্ব্ববৎ হৈল।
রিভক্তি উড়ি গেল আপনা নিন্দিল ॥
তএব বৈষ্ণবোচ্ছিষ্টের যে মহিমা।
মতি জানিবে যার নাহিক উপমা ॥
দি কহ এমত যে দেখিতে না পাই।
হা শুন যেহেতু তৎক্ষণে ফলে নাঞি ॥
ষ্ণবেতে অপরাধ যাহার প্রচুর।
র ফল প্রাপ্ত হৈতে হয় বহুদূর ॥
ষ্ণব-অধরামৃত খাইতে খাইতে।
পরাধ ক্ষয় পায় প্রকাশে পশ্চাতে ॥
ষ্ণবনিকটে অপরাধ ভীক্ষবিষে।
র্ব্বনাশ হয়ে নরকেতে বাস শেষে ॥

শ্রীমদ্ভাগবতে—

য়ুঃ শ্রিয়ং যশো ধর্ম্মং লোকানাশিষ এব চ।
ন্ত শ্রেয়াংসি সর্ব্বাণি পুংসো মহদতিক্রমঃ ॥৭

মহজ্জনের অতিক্রমকারী ব্যক্তির, আয়ু,
, যশ, ধর্ম্ম, দেবাদি লোক, বাঞ্ছনীয় দ্রব্য
ং সর্ব্ববিধ মঙ্গল বিনষ্ট হয় ॥ ৭ ॥

অপরাধে সাবধান যেই সুধী হয়।
অতিশীঘ্র কৃষ্ণে তার প্রেম উপজয় ॥
রাজা কহে যজমানিঞা ব্রাহ্মণের অন্নে।
হরিভক্তি নাশ যায় কহ কি কারণে ॥
সাধু কহে বিপ্র যজমানেরে বঞ্চিয়া।
নানাদেবপ্রসাদ শ্রাদ্ধ-আদি অন্ন লৈয়া ॥
পাক-আদি করি খায় যাথে ভক্তি যায়।
যেহেতু বৈষ্ণবে তাহা কভু নাহি খায় ॥
সেবা-অপরাধ নামাপরাধ কহি শুন।
যেহেতুক সাধন করিলে পুনঃপুনঃ ॥
প্রেম নাহি জন্মে কৃষ্ণস্ফূর্ত্তি নাহি হয়। *
নহে এক কৃষ্ণনামে প্রেম উপজয় ॥
সেবা-অপরাধ নামগ্রহণেতে যায়।
নাম-অপরাধে নরে নরক ভুঞ্জয় ॥
তবে যদি বল তার উপায় কি নাই।
উপায় আছয়ে কিন্তু অতিকৃচ্ছ্র তাই ॥
একান্ত জিহ্বায় যার সদা নাম বৈসে।
কৃপা করি অপরাধ ক্ষেমেন তবে সে ॥
কোটি কোটি মহাপাপ নামাভাসে যায়।
অপরাধমাত্রে ভক্তিবাধাকে জন্মায় ॥
সেবা অপরাধ কহি শুনহ প্রথমে।
সদা সাবধান ইথে না জন্ময়ে প্রেমে ॥

## সেবা-অপরাধ।

ভগবত-শাস্ত্রেতে করিয়া অনাদর।
অন্য অন্য শাস্ত্র শ্রবণাদিতে আদর ॥
ভগবত-বিগ্রহ-অগ্রে তাম্বূলচর্ব্বণ।
এরণ্ডপত্রেতে পুষ্প রাখিয়া অর্চ্চন ॥
আসুরকালেতে পূজা পীঠে তথা ভূমে।
বসিয়া পূজন নাহি করিবেক ভ্রমে ॥
স্নানকালে † বামহস্তে স্পর্শ না করিবে।
পর্য্যুষিত যাচিত বা পুষ্পে না পূজিব ॥
পূজাকালে ষ্ঠীবন নিজগর্ব্ব-প্রকাশন।
না করিব অর্দ্ধচন্দ্র-তিলক-ধারণ ॥
পাদ ধৌত বিনে নাহি মন্দিরে গমন।
না করিবে অবৈষ্ণবপক্ব নিবেদন ॥

* পাঠান্তরে—"কৃষ্ণ প্রাপ্তি নাহি হয়।"

কাপালিক কিংবা অবৈষ্ণব দরশন।
না করিবে পূজাকালে হবে সাবধান॥
মখাম্বু-জলেতে স্নান নাহিক করিব।
ঘর্মাক্ত দেহেতে তথা পূজা না করিব॥
রাজান্নভক্ষণ অন্ধকারে হরিস্পর্শ।
বিধি বিনে ভোজন পানীয় দান অর্শ॥
বাদ্য বিনে শ্রীমন্দিরদ্বার-উদ্‌ঘাটন।
কুক্কুরদৃষ্ট ভক্ষণীয়সামগ্রী অর্পণ॥
পূজাকালে মৌনভঙ্গ অন্যবাক্যব্যয়।
বিড়্মূত্রত্যাগ তৎকালীন না জুয়ায়॥
গন্ধ-মাল্যাদিক-দান-পূর্ব্বে ধূপদান।
অনর্হ পুষ্পেতে পূজা অদন্তধাবন॥
স্ত্রীসঙ্গ করিয়া দেহসংস্কারাদি বিনে।
রজস্বলা স্ত্রীর স্পর্শ সামগ্রী অর্চ্চনে॥
মৃতকস্পর্শ যে তথা সামগ্রী অদেয়।
রক্ত নীল মলিন অধৌত পরকীয়॥
বস্ত্র পরিধানে পূজাদিক না করিবে।
পূজাকালে মৃতকশরীর না হেরিবে॥
অধিক-উদ্বেগ-কালে অর্চ্চনকারণ।
পূজাকালে নহে আপন-মারুত-মোচন॥ *
ক্রোধ করা আর শ্মশান হৈতে আগমন।
কুসুম্ভ পিণ্যাক যুক্ † করিয়া ভোজন॥
তৈলাভ্যঙ্গ শরীরেতে অর্চ্চনকরণ।
হরির স্পর্শ হরির কর্ম্ম পাতকবহন॥
যানে চড়ি কিংবা পদে পাদুকাসহিত।
গমন ভগবত-গৃহে না হয় উচিত॥
উৎসব- অদর্শন অপ্রণাম তদগ্রত।
উচ্ছিষ্টে বা অশৌচে বা বন্দনাদি কৃত॥
একহস্তে প্রণাম বামে রাখি প্রদক্ষিণ।
পাদপ্রসারণ অগ্রে পর্য্যঙ্ক-বন্ধন॥
শয়ন ভোজন মিথ্যাভাষা উচ্চভাষা।
রোদনাদি অগ্রে যুদ্ধ অন্যজন মৃষা॥
নিগ্রহানুগ্রহ নরে ক্রূরভাষণ।
কম্বলাবরণ পর-নিন্দাদি-স্তবন॥

অশ্লীলভাষণ অধোবায়ু-বিমোক্ষণ।
মুখ্যকাল ত্যজি শক্তে পূজাদিক গৌণ॥
ভোজনপানাদি পর্ব ঔষধসেবন।
যৎকিঞ্চ অনিবেদিতমাত্রেতে ভক্ষণ॥
যে কালে যে ফল মূল-আদি অনর্পণ।
আযুক্তাবশিষ্ট ব্যঞ্জনাদিক প্রদান॥
পশ্চাৎ করিয়া বৈসে অগ্রের বন্দন।
তদগ্রেতে ইহা না করিব কদাচন॥
গুরুর অগ্রেতে শিষ্য মৌনে না থাকিব।
কৃষ্ণতত্ত্ব ভক্তিতত্ত্ব জিজ্ঞাসা করিব॥
নিজযশকথন অন্যদেবতানিন্দন।
বত্রিশ অপরাধ এই শাস্ত্রের বচন॥

## অথ নামাপরাধ।

সেবা-অপরাধ হয় নামেতে ভঞ্জন।
নামাপরাধেতে ধ্রুব নরকে গমন॥
তবে যদি একান্ত শরণ লয় নামে।
তবে ক্ষমা হৈতে পারে কভু কালক্রমে॥

## অপরাধ যথা।

বিষ্ণু আর শিবে করে পৃথক্ ঈশজ্ঞান।
গুরুদেবে মানে যথা মনুষ্যসমান॥
বেদ-পুরাণাদি-শাস্ত্র-আগম-নিন্দন।
নামে অর্থবাদ আর কুব্যাখ্যাকরণ॥
নামবলে পাপকর্ম্মে করয়ে প্রবৃত্তি।
নাম নূন জ্ঞানে * অন্য শুভকর্ম্মে মতি॥
অশ্রদ্ধালু জনে করে নাম-উপদেশ।
নামের মাহাত্ম্য শুনি না করে বিশ্বাস॥
বৈষ্ণবের নিন্দা-আদি কিঞ্চিৎ-করণ।
নামে দশ অপরাধ এই বিবরণ॥
নামে ভগবানে হয় একুই সমান।
তথাপিহ শীঘ্র নাম করে ফলদান॥
এই দশ নাম-অপরাধের কারণ।
নাম কৃপা করি নাহি দেন প্রেমধন॥
অতএব অপরাধে হও সাবধান।
হরির নামেতে শীঘ্র লহগা শরণ॥

---

* পাঠান্তরে—"নহে পান মারুত ব্যজন।"

নাম মন্ত্রে অভেদ জানিও জপ ভাই। *
কলিকালে বিশেষত আর গতি নাই॥
"কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব" যে ইত্যাদি করিয়া।
অনেক প্রমাণ হয় জগৎ ভরিয়া॥
কৃষ্ণদাসের মাত্র এই এক গতি হয়।
নাম বিনে আর কিছু নাহিক উপায়॥

## অথ চৌষট্টি অঙ্গ ভক্তি।

গুরুপদাশ্রয় দীক্ষা গুরুর সেবন।
সদ্ধর্মজিজ্ঞাসা শিক্ষা সৎমার্গে গমন॥
কৃষ্ণপ্রীতে ভোগত্যাগ কৃষ্ণতীর্থে বাস।
দেহরক্ষামাত্র ত্যাগ অন্য অভিলাষ॥
একাদশীব্রত ধাত্রী-অশ্বত্থ-সেবন।
বিপ্র-গো-বৈষ্ণব-সেবা অপরাধ-বর্জ্জন॥
অবৈষ্ণবসঙ্গ আর বহুশিষ্য ত্যাগ।
বহুশাস্ত্র ব্যাখ্যা হানিলাভেতে বিরাগ॥
অন্যদেব অন্যশাস্ত্র নিন্দা না করিব।
শোক-মোহ-ক্রোধাদির বশ না হইব॥
বিষ্ণু-বৈষ্ণব-গুরু-নিন্দা না শুনিব।
গ্রাম্যকথা প্রাণিমাত্রে উদ্বেগ না দিব॥
শ্রবণ কীর্ত্তন পূজা স্মরণ বন্দন।
পরিচর্য্যা সখ্য দাস্য আত্মনিবেদন॥
নৃত্য গীত দণ্ডবৎ-নতি অভ্যুত্থান।
অনুব্রজ্যা ভগবানের গৃহেতে গমন॥
পরিক্রমা স্তবপাঠ জপ সঙ্কীর্ত্তন।
ধূপ মাল্য গন্ধ-আদি প্রসাদসেবন॥
আরাত্রিক-মহোৎসব শ্রীমূর্ত্তিদর্শন।
প্রিয়বস্তুদান ধ্যান তদীয়সেবন॥
তদীয় যে চারি হয়ে শ্রেষ্ঠ ভক্তি-অঙ্গ।
তুলসী-সেবন-আদি বৈষ্ণব-সেবা-সঙ্গ॥
মথুরামণ্ডলে বাস শ্রীমদ্ভাগবত।
শ্রবণ কর্ত্তব্য সহ সজাতীয় সত॥

রসামৃতসিন্ধৌ—

শ্রীমদ্ভাগবতার্থানামাস্বাদো রসিকৈঃ সহ।
সজাতীয়াশয়ে স্নিগ্ধে সাধৌ সঙ্গঃ স্বতো বরে॥১

কৃষ্ণার্থে অখিলচেষ্টা তৎকৃপাবলোকন।
জন্মযাত্রামহোৎসব একান্তশরণ॥
কার্ত্তিকেশ্বরব্রত দৃঢ়নিয়ম কর্ত্তব্য।
যত্তেক কহিল সারাৎসার হয় সর্ব্ব॥
তার মধ্যে বিশেষ মহিমা পাঁচ অঙ্গে।
কৃষ্ণপ্রেম জন্মে যার অতি-অল্প সঙ্গে॥
সাধুসঙ্গ শ্রীল-ভাগবত-আস্বাদন।
মথুরামণ্ডলে বাস নামসঙ্কীর্ত্তন॥
শ্রীমূর্ত্তিসেবন শ্রদ্ধা-পিরীতি-পূর্ব্বক।
পঞ্চ সহ চতুঃষষ্টি ত্রৈলোক্যতারক॥
চৌষট্টি অঙ্গের মধ্যে নব অঙ্গ শ্রেষ্ঠ।
নব-অঙ্গ-আস্বাদন অধিক সুমিষ্ট॥

যথা—

শ্রবণং কীর্ত্তনং বিষ্ণোঃ স্মরণং পাদসেবনম্।
অর্চ্চনং বন্দনং দাস্যং সখ্যমাত্মনিবেদনম্॥২॥
ইতি পুংসার্পিতা বিষ্ণৌ ভক্তিশ্চেন্নবলক্ষণা।
ক্রিয়েত ভগবত্যদ্ধা তন্মন্যেঽধীতমুত্তমম্॥৩॥

শ্রবণ কীর্ত্তন স্মরণ পূজন বন্দন।
পরিচর্য্যা সখ্য দাস্য আত্মনিবেদন॥
আশ্রয় করিয়া এই নববিধা ভক্তি।
শ্রীকৃষ্ণে শরণ লও পরম যুকতি॥
কৃষ্ণ বিনে গতি নাই এ তিন জগতে।
বেদবিধি সর্ব্বশাস্ত্র সাধুর সম্মতে॥

শ্রীধরস্বামিপাদানাং—

তপন্তু তাপৈঃ প্রপতন্তু পর্ব্বতা-
দটন্তু তীর্থানি পঠন্তু চাগমান্।

---

রসিকজনের সহিত শ্রীমদ্ভাগবতার্থের আস্বাদ গ্রহণ এবং সজাতীয়াশয় (সমবাসনাপরায়ণ), আপনাপেক্ষা শ্রেষ্ঠ, স্নিগ্ধমূর্ত্তি সাধুর সঙ্গ,—ভজনের অঙ্গ॥১॥

বিষ্ণুর নাম-গুণ শ্রবণ, কীর্ত্তন, স্মরণ, তাঁহার চরণসেবন, পূজা, বন্দনা, দাস্য, তাঁহাতে সখ্য ও আত্ম-নিবেদন,—এই নবলক্ষণা ভক্তি পুরুষ কর্ত্তৃক যদি একমাত্র ভগবান্ বিষ্ণুতে অর্পিত হয়, তাহাকেই উত্তম অনুশীলন বলিয়া মনে করি॥২—৩॥

লোকসকল ... তাপিত হউন, পর্ব্বত

যজন্ত যাগৈর্বিবদন্ত বাদৈ-
র্হরিং বিনা নৈব মৃতিং তরন্তি ॥ ৪ ॥

নানা সিদ্ধি ঋদ্ধ্যাদি * তাবৎ চমৎকার।
কৃষ্ণপ্রেমগন্ধ না হৃদয়ে পৈশে যার ॥ †

মহাজনস্তু—
ঋদ্ধা সিদ্ধিব্রজবিজয়িতা সত্যধর্ম্মা সমাধি-
র্ব্রহ্মানন্দো গুরুরপি চমৎকারয়ত্যেব তাবৎ।
যাবৎ প্রেম্ণাং মধুরিপু-বশীকার-সিদ্ধৌষধীনাং
গন্ধোঽপ্যন্তঃকরণসরণীপান্থতাং ন প্রযাতি ॥ ৫ ॥

গুণের সাগর হরি রূপের অবধি।
লীলায় রসময় প্রেমানন্দ-রসনিধি ॥
তাঁহারে না ভজি আর কাহারে ভজিবে।
কাহারে ভজিয়া আর কি ধন পাইবে ॥
প্রেমরত্নধন রাখ হৃদয়ে ভরিয়া।
কাহারে ভজিবে আর কি ধন লাগিয়া ॥
এ-হেন রত্নধন তাহা তেয়াগিয়া।
কাহারে ভজিবে আর কি ধন লাগিয়া ॥
ভজ ভজ কিশোরকিশোরী সুখময়।
ইহার অধিক আর কি ধন আছয় ॥
প্রেমের সম্পুটে ভরি রাখহ দোঁহায়।
ইহার অধিক ধন আর কি আছয় ॥
দেহ গেহ জীবনের আশা তেয়াগিয়া।
প্রাণ কর পণ সেই ধনের লাগিয়া ॥

যজ্ঞেতেই পতিত হউন, তীর্থাদিই পরিভ্রমণ করুন, আগমাদিই পাঠ করুন, যাগ-যজ্ঞেরই অনুষ্ঠান করুন, কিংবা তর্কাশ্রয়ে বিবাদই করুন, শ্রীহরির সাহায্য ব্যতীত কেহই মৃত্যু-মুখ হইতে ত্রাণ পাইতে পারেন না। ৪ ॥

যে পর্য্যন্ত মধুরিপুর বশীকরণে সিদ্ধৌষধি-স্বরূপ প্রেমের গন্ধ পর্য্যন্ত অন্তঃকরণপথের পথিক না হয়, সেই পর্য্যন্তই সিদ্ধিসমূহের দ্বারা সুসমৃদ্ধি বা বিজয়িতা, সত্যধর্ম্মসহ সমাধি, এবং শ্রেষ্ঠ ব্রহ্মানন্দ চমৎকৃত করিতে পারেন। ৫।

* পাঠান্তরে—"নানা সিদ্ধ বিদ্যাদি।"

'দয়াল শ্রীকৃষ্ণ' একবার যেই কহে।
'প্রপন্নোঽস্মি তব' কায়-মন-বাক্য সহে ॥
তারে কৃষ্ণ নাহি ত্যজে প্রতিজ্ঞা করিল।
বড়ই ভরসা নিজভক্তগণে দিল ॥

শ্রীরামায়ণে—
সকৃদেব প্রপন্নো যস্তবাস্মীতি চ যাচতে।
অভয়ং সর্ব্বদা তস্মৈ দদাম্যেতদ্‌ব্রতং মম ॥ ১ ॥

শ্রীমদ্গীতায়াং—
দৈবী হ্যেষা গুণময়ী মম মায়া দুরত্যয়া।
মামেব যে প্রপদ্যন্তে মায়ামেতাং তরন্তি তে ॥ ২।

দুর্লঙ্ঘ্য দুরূহ মায়া দুষ্করতরণ।
হরির আশ্রয়মাত্রে করয়ে লঙ্ঘন ॥
এমন দয়াল ত্রিজগতে নাহি আন।
পুতনারে দিলা যেই মাতৃগতিদান ॥

শ্রীমদ্ভাগবতে—
অহো বকী যং স্তনকালকূটং
জিঘাংসয়াঽপায়য়দপ্যসাধ্বী।
লেভে গতিং ধাত্র্যুচিতাং ততোঽন্যং
কং বা দয়ালুং শরণং ব্রজেম ॥ ৩ ॥

তাহাতে যে দেখহ বড়ই চমৎকার।
নীচ উচ্চ-জাতিভেদ না করে বিচার ॥
যেই ভজে সেই পায় চণ্ডাল কি যবনে।
সর্ব্বে অধিকারী হয় শ্রীকৃষ্ণ-ভজনে ॥

"তোমারই হইলাম" বলিয়া আমার শরণাপন্ন হইয়া যে জন প্রার্থনা করে, আমি সর্ব্বদা তাহাকে অভয় প্রদান করি; এই আমার ব্রত। ১।

আমার মায়া—দৈবী, গুণময়ী, দুরতিক্রম্য; আমার যাঁহারা শরণাগত হন, তাঁহারা এই মায়া হইতেও উত্তীর্ণ হন। ২।

অসাধ্বী পুতনা কালকূটপূর্ণ স্তনপান করাইয়া যাঁহাকে হনন করিতে গিয়াও (তাঁহার নিকট) ধাত্রীযোগ্যা গতি প্রাপ্ত হইয়াছিল, তিনি ভিন্ন এমন দয়ালু কে আছেন—যাঁহার

শ্রীমদ্ভাগবতে—

কিরাতহূণান্ধ্রপুলিন্দপুক্কসা
আভীরকঙ্কা যবনাঃ শকাদয়ঃ।
যেহন্যে চ পাপা যদপাশ্রয়াশ্রয়াঃ
শুধ্যন্তি তস্মৈ প্রভবিষ্ণবে নমঃ॥ ১

নীরব হইয়া রাজা শুনিতে শুনিতে।
নয়নে গলয়ে ধারা চমকিত চিতে॥
গদগদ ভাবে বৈষ্ণবের পদ ধরি।
লোটাইয়া কান্দে রাজা ফুকরি ফুকরি॥
বৈষ্ণব হৃদয়ে লঞা আলিঙ্গন করি।
দোঁহে গলাগলি কান্দে সঙরি সঙরি॥
তবে রাজা সম্বরণ করিয়া বৈষ্ণবে।
করযোড়ে করে স্তুতি গদগদ ভাবে॥
বুঝিলাম আমার উদ্ধারহেতু হরি।
তোমা পাঠাইলা ভবসাগরের তরি॥
আমি মূঢ় না বুঝিয়া করিনু উপেক্ষা।
তুমি দয়াময় না ছাড়িয়া কৈলে রক্ষা॥
সাধুর স্বভাব হয় দয়ালু-হৃদয়॥
দীনহীন জন প্রতি সদাই সদয়।
অপরাধ যত সব ক্ষম মহাশয়।
এবে মোর গতি তার করহ উপায়॥
শ্রীকৃষ্ণচরণ মুঞি আশ্রয় করিব।
একান্ত করিনু পণ এবে না ভুলিব॥
বৈষ্ণব কহেন তব পরম উপায়।
কহি তবে শুন যাথে সর্ব্বসিদ্ধি হয়॥
শ্রীপাট মালিহাটী শ্রীমান্ আচার্য্যসন্তান।
তাঁ-সবার পাদাশ্রয় পরমকল্যাণ॥
সৎ-সম্প্রদা নিত্যসিদ্ধ তেঁহ সব হন।
আবির্ভাবমাত্র লোকনিস্তারকারণ॥
শ্রীচৈতন্যের নিত্যপারিষদ ঞিহো সব।
আশ্রয় করিলে সব হবে অনুভব॥
গুরুপদ-আশ্রয় কর্ত্তব্য সম্প্রদায়।
সম্প্রদাবিহীন দীক্ষা নিষ্ফলতা হয়॥
শ্রীমাধ্বী রুদ্র সনক হন চারি ব্যূহ।
বৈষ্ণবসম্প্রদা কৃষ্ণনিষ্ঠ-ভক্তিবহ॥

পাদ্মে—

কলৌ খলু ভবিষ্যন্তি চত্বারঃ সম্প্রদায়িনঃ॥ ১॥

অন্যত্র—

সম্প্রদায়বিহীনা যে মন্ত্রাস্তে নিষ্ফলা মতাঃ॥ ২॥

ভক্তি-অধিকারী নহে সম্প্রদায়ী বিনে।
সম্প্রদায়ী বিনে যত দেখহ ভুবনে॥
কৃষ্ণনিষ্ঠ কেহ নহে ব্যভিচারী হয়।
কর্ম্ম জ্ঞান বিনে ভক্তিমর্ম্ম না বুঝয়॥
অন্য-উপাসক-স্থানে কৃষ্ণদীক্ষা করে।
বিপর্য্যয় হয় সেই সংসার না তরে॥

পাদ্মে তথা নারদপঞ্চরাত্রে হরিভক্তি-বিলাসোক্ত—

অবৈষ্ণবোপদিষ্টেন মন্ত্রেণ নিরয়ং ব্রজেৎ।॥ ৩॥

সম্প্রদা সর্ব্বত্র পূর্ব্বাপর যে প্রসিদ্ধ।
যোগে জ্ঞানে ভক্তিমার্গে সাধুশাস্ত্রে সিদ্ধ॥
শ্রুতিপ্রবর্ত্তক ভাগবতপ্রবর্ত্তক।
যতিপ্রবর্ত্তক হরিভক্তির সাধক॥
ইত্যাদি করিয়া সর্ব্বমতের সম্প্রদা।
সর্ব্বত্র প্রকট হয় স্বস্বসিদ্ধিপ্রদা॥
শ্রীধরগোস্বামী ভাগবতের টীকায়।
সম্প্রদায়-অনুরোধ করিয়া লিখয়॥
সম্প্রদায়রক্ষাহেতু আচার্য্যের প্রতি।
স্থানে স্থানে হয়ে শিষ্যকরণের বিধি॥
শ্রীমান্ মাধবাচার্য্য-স্বামী ভাষ্যে স্থানে স্থানে।
সম্প্রদায়-অনুরোধ করিয়া বাখানে॥
অন্যপরে কা কথা যে ব্রাহ্মণভোজন।
সম্প্রদায়ী বিপ্রে করাইব যে বিধান॥

---

কিরাত, হূন, অন্ধ্র, পুলিন্দ, পুক্কস, আভীর, কঙ্ক, যবন ও শকাদি জাতিগণ ও অন্যান্য পাপিগণ যাঁহাকে আশ্রয় করিয়া শুদ্ধিপ্রাপ্ত হয়, সেই প্রভাবিত বিষ্ণুকে নমস্কার করি। ১।

কলিকালে নিশ্চিত চারিটি ধর্ম্মসম্প্রদা হইবে। ১।

সম্প্রদায়বিহীন যে মন্ত্র, তাহা নিষ্ফল বলি জানিবে। ২।

অবৈষ্ণবের উপদিষ্ট মন্ত্রগ্রাণে নিরয়গা হইতে হয়। ৩।

অতএব যার যেই নিজ সম্প্রদায়।
দীক্ষা-আদি করিব শ্রুতির বিধি হয়॥
ব্যত্যয় হইলে সেই কাযে না কুলায়।
পরিশ্রমমাত্র হিতে বিপরীত হয়॥
মহারাজ জয়সিংহ শ্রীবৃন্দাবনে।
ঠাকুর ছিনিয়া লৈলা অসম্প্রদায়ি-স্থানে॥
এ সকল বিবরণ বিশেষবিস্তার।
মনেতে আগ্রহ যদি হয় জানিবার॥
জয়সিংহ রাজার সংগ্রহগ্রন্থশূর।
জয়সিংহ-নাম গ্রন্থ অতি সুমধুর॥
প্রাচীন আর গ্রন্থ ভক্তিসিদ্ধান্তদীপিকা।
দেখিলে সন্দেহ যাবে অন্তর-করকা॥
বৈষ্ণবের উপদেশ পাইয়া রাজন।
আশ্রয় করিলা শ্রীমান্ আচার্য্যসন্তান॥
রাধাকৃষ্ণ-মন্ত্ররত্ন পাইয়া রাজার।
মন ডুবি গেল হৈল ভক্তি চমৎকার॥
যে চরণস্পর্শ হৈল তাহে কি আশ্চর্য্য।
কত কত মূঢ় যাথে হৈল মুনিবর্য্য॥
অচিরাতে হৈল রাজা মহাভাগবত।
গোবিন্দবিগ্রহসেবা কৈল নিজমাথ॥
এতেক যে রাজকর্ম্ম তথাচ যে মতি।
এক তিল শ্রীচরণে নাহিক বিগতি॥

যথা—

ধীরো ন মুহ্যতি মুকুন্দনিবিষ্টচেতাঃ
পুঙ্খানুপুঙ্খবিষয়েক্ষণতৎপরোঽপি।
সঙ্গীতবাদ্যলয়তালবশং গতাপি
মৌলিস্থকুম্ভপরিরক্ষণধীর্নটীব॥ ১।

যে দেশে পণ্ডিত বিপ্র অবৈষ্ণব হন।
রাজা অবৈষ্ণব আর অনর্থকারণ॥
সে দেশ পাষণ্ডী হয় দানবসমান।
কৃষ্ণভক্তি নাহি হয় যাহাতে কল্যাণ॥

যে দেশে বৈষ্ণব রাজা প্রজায় সৌভাগ্য।
নতুবা পাষণ্ডী হয় পাইয়া কুমার্গ॥

পাদ্মে—

যদ্রাজ্যে ন নৃপঃ কার্ফো বিদ্বান্ বিপ্রস্তথৈব
তত্র পাষণ্ডিনো লোকা ভবন্তি নাত্র সংশয়ঃ।
যদ্দেশে বৈষ্ণবো রাজা শাস্ত্রভূতসুরস্তথা।
স দেশঃ পরমশ্লাঘ্যঃ প্রজাশ্চ সুখিনোত্তমাঃ॥

কতেক দিবস-পরে বৃন্দাবন গেলা।
সর্ব্ববৈষ্ণবের সেবা-সম্মান করিলা॥
জয়পুরে গোবিন্দের পোষাক যে ছিলা।
রাজা তাহা দেখিয়া অনেক প্রশংসিলা॥
অদ্যাপি শ্রীবৃন্দাবনে যশ অতিশয়।
ঘোষয়ে সকল লোক বালবৃদ্ধচয়॥
পরে ব্রজভূম দয়া করিলেন তাঁরে।
সফল হইল শুভ আশাতরুবরে॥
তাঁহার চরণযুগে করি এই আশ।
কৃষ্ণদাসের ইথে যেন না হয়ে নৈরাশ॥
ইতি শ্রীভক্তমালে শ্রীরাজা-রবীন্দ্রনারায়ণ-র
চরিত্রবর্ণনং নাম অষ্টাদশ-মালা॥

---

## ঊনবিংশ-মালা।

জয় শ্রীচৈতন্যহরি জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥
জয় রূপ সনাতন ভট্ট-রঘুনাথ।
শ্রীজীব গোপালভট্ট দাস-রঘুনাথ॥

### চরিত্র শ্রীরামচন্দ্র কবিরাজ ঠাকুর

বুধুরি নিবাস রামচন্দ্র কবিরাজ।
শাস্ত্রোক্ত প্রশংসনীয় পণ্ডিত-সমাজ॥

---

মুকুন্দনিবিষ্টচিত্ত ধীর জন, পুঙ্খানুপুঙ্খ বিষয়-কার্য্য পরিদর্শনে তৎপর থাকিয়াও, মোহ প্রাপ্ত হন না; যেমন নর্ত্তকী সঙ্গীত-বাদ্য-লয়-তালবশে নিযুক্ত থাকিয়াও, মস্তকস্থ কুম্ভ পরি-

যে রাজ্যে নৃপতি কৃষ্ণভক্ত এবং বিদ্বান্ না হন, সে রাজ্যের লোক পাষণ্ডী তদ্বিষয়ে সংশয় নাই॥ ২॥

যে দেশে রাজা বিষ্ণুভক্ত হন, এবং যে শাস্ত্রভূত, সেই দেশ পরম শ্লাঘ্য এবং প্র

